কর যখন, তখন দেখা-সাক্ষাৎ তার সঙ্গে তোমার হবেই। কিন্তু পাঁচ জনের মাঝে দেখা-সাক্ষাৎ—আর নির্জ্জনে—কপোত-কপোতী যথা উচ্চবৃক্ষচূড়ে দেখাসাক্ষাৎ—এ দুইয়ের মধ্যে অনেক তফাৎ আছে। তুমি সর্ব্বদা সজাগ থাকবে যে, এমন অবস্থায় না পড়, যাতে তার সঙ্গে তোমার দীর্ঘকাল নির্জ্জন সাক্ষাৎ ঘটে। আমার মনে হয়, তা হ'লেই ক্রমশঃ তুমি কাটিয়ে উঠতে পারবে; তোমার মনে যে বিকৃতিটুকু জন্মেছে, তা ক্রমশঃ শুধরে যাবে। তোমার কি মনে হয়?"

হীরালাল বলিল, "শুধরে যাওয়া ত উচিত।"

বিপিন বাবু বলিলেন, "আর একটা কথা। ওষুধের সঙ্গে অনুপানও দরকার। তুমি মাসে অন্ততঃ দু'টিবার ক'রে বাড়ী যাবে। শনি, রবি, বুধ,—এই তিন দিন তোমাদের প্লে হয় ত?"

"বৃহস্পতিবারেও হয়।"

"তা হোক। কিন্তু প্রতিদিনই যে তোমায় নামতে হয়, এমন ত নয়।"

"না, তা নয়। কিন্তু রিহার্শালও ত আছে।"

"তা থাকুক, কিন্তু যখনই দেখবে, উপরো উপরি অন্ততঃ দুটো দিন তুমি কলকাতা ছেড়ে যেতে পার, তখনই বাড়ী চ'লে যাবে। অবশ্য, এত অল্পসময়ের জন্যে এত টাকা খরচ, অন্য সময় হ'লে আমি তোমায় বলতাম না। কিন্তু এ খরচটি, ওষুধ খরচের মতই ধরতে হবে। আর, একশো টাকা মাইনে হয়েছে তোমার, অর্থাভাবের ওজর করলে চলবে না! না হয় থার্ড ক্লাসেই যাবে,

তার আর কি? আমি যে ট্রেণে কাল যাচ্ছি, সেই ট্রেণেই তুমি রওনা হবে। ৯৷৩০ মিনিটের ট্রেণ। সেটা পৌঁছে ২টা চল্লিশে। তার পর গোরুর গাড়ীতে ৫ঘণ্টা লাগবে। রাত ৮টা ৯টায় তুমি বাড়ী পৌঁছে গেলে। তার পরদিন সারাদিন সারা-রাত তুমি বাড়ীতে রইলে, তার পরদিন সকালে বাড়ী থেকে রওয়ানা হয়ে বেলা সাড়ে চারটের সময় হাওড়ায় নেমে, সে রাত্রে প্লে বল, রিহার্শাল বল, যা থাকে, স্বচ্ছন্দে করতে পারবে। কেমন, এ কিছু অসম্ভব কথা বলেছি আমি?"

হীরালাল বলিল, "না, অসম্ভব কেন?"

বিপিন বাবু বলিলেন, "আচ্ছা বেশ—এই পরামর্শই তা হ'লে স্থির রইল। তুমি প্রতিবার যাবার আগের দিন বরঞ্চ আমায় একটা টেলিগ্রাম ক'রে দিও—আমি ষ্টেশনে গোরুর গাড়ী পাঠিয়ে দেবো।"

"বেশ, তাই।"

"তা হ'লে বৌদিকে গিয়ে আমি সেই কথা বলবো ত? এক সোমবার ছুটী নিয়ে, তিনি ত যাবার জন্তেই তোমায় লিখেছেন। আমি গিয়ে বল্‌বো যে, তাদের ত রবিবারে ছুটী নেই,—দু'দিন উপরো উপরি ছুটী পেলেই সে চ'লে আসবে বলেছে।"

"তাই বোলো। এক কায কর—আজ ত তুমি আমার জন্তে ত্রিশ টাকার উপর জিনিষ কিনে দিয়েছ—হাতে আমার টাকা বেশী নেই। গোটা দশেক টাকাও আমায় দিয়ে যাও। কারণ, মাসকাবার হবার আগেই যদি দুটো দিন অবসর

পাই ত বাড়ী যাব। মাসকাবার না হ'লে ত আর মাইনে পাব না !"

"এই নাও না?"—বলিয়া বিপিন বাবু একখানি দশটাকার নোট বাহির করিয়া হীরালালের হস্তে দিলেন।

হীরালাল বলিল, "মাইনে পেলে এক মাসে না পারি, দু'মাসে তোমার সব টাকা শোধ ক'রে দেবো ভাই—তুমি কিছু মনে কোরো না।"—বলিয়া হীরালাল উঠিল।

বিপিন বাবু বলিলেন, "আচ্ছা পাগল!—মনে আবার করব কি? কিন্তু তুমি উঠছ যে? যাচ্ছ কোথায়? এখনই খাবার দেবে যে!"

হীরালাল বলিল, "আমি পাঁচ মিনিটের মধ্যে আস্‌ছি।"—বলিয়া সে ব্যস্তভাবে চলিয়া গেল।

দশ মিনিট পরে হীরালাল ফিরিয়া আসিল। তাহার হস্তে এক টিন বিস্কুট, এক শিশি লজেঞ্চুস এবং একটি নূতন পিতলের লণ্ঠন। জিনিষগুলি বিপিন বাবুর সম্মুখে টেবিলে রাখিয়া বলিল, "আমার খুকীর জন্যে এই বিস্কুট আর এই লজেঞ্চুস—আর এই লণ্ঠনটা বাড়ীর জন্যে। বাড়ীতে যে লণ্ঠনটা আছে, সেটা একে টিনের তায় বড্ড পুরানো হয়ে গেছে, ভাল আলো হয় না, কালী পড়ে।"

বিপিন বাবু হাসিয়া বলিলেন, "খুকীর মার জন্যে কিছু পাঠাবে না?"

"না, আর টাকায় কুলোবে না। তা ছাড়া, সে কিছু চায়ওনি ত!"

"বিলক্ষণ !—চেয়েছেন বৈ কি। কালই ত তাঁর চিঠি প'ড়ে তুমি আমায় শোনালে। তবে খুকীর বেনামীতে চেয়েছেন, এই যা !"

হীরালাল হাসিয়া বলিল, "বোলো, তার জিনিষও আসবে—কিছু দিন বাদে।—পয়মাল হবে না।"

"না হলেই বাঁচি। এ দিকে যে রাত ১০টা বাজে। এইবার তা হ'লে খাওয়া-দাওয়া সেরে নিয়ে শোয়া যাক, কি বল? ঘুম পাচ্ছে।"

"দিনের বেলায় একটু ঘুমানো তোমার অভ্যাস। আমার জিনিষপত্র কেনবার জন্যে সেটি তোমার আজ হয় নি। সেই সকাল থেকে বলতে গেলে সারাদিনটাই ছুটোছুটি ক'রে কেটেছে, ঘুমের আর অপরাধ কি?"

পরদিন সাড়ে ৯টার ট্রেণে বিপিন বাবুকে তুলিয়া দিয়া হীরালাল সোজা আহীরিটোলার মেসে গিয়া স্নানাহার করিল।

## ষড়বিংশ পরিচ্ছেদ

### হীরালালের কার্য্যতৎপরতা

বিপিন বাবু প্রস্থান করিবার পর দুই সপ্তাহকাল হীরালাল পূর্ব্ব-পরামর্শমত আহীরিটোলায় নিজ মেসের বাসায় স্থির হইয়া রহিল। যে ছোট ঘরটি সে পাইয়াছিল, তাহা দুই সীটের ঘর, কিন্তু আপাততঃ আর কেহ না থাকাতে সে একাই সে ঘরটি দখল করিতেছে। থিয়েটয়ের অভিনয়ে বা রিহার্শালে যথানিয়মে সে হাজিরা দেয়, কাযটুকু শেষ হইয়া গেলেই ভাল ছেলেটির মত নিজ বাসায় ফিরিয়া আসে। অভিনয়-রজনীতে তাহার ফিরিতে রাত্রি অধিক হয়, দরজা খোলাইতে অত রাত্রে ঘুম ভাঙ্গাইয়া চাকরকে উঠাইতে হয় বলিয়া হীরালাল তাহাকে মাসিক ॥০ আট আনা বকশিস কবুল করিয়াছে। থিয়েটরে রেবতীর সঙ্গে প্রতিদিনই সন্ধ্যাবেলায় তাহার অবশ্য দেখাসাক্ষৎ হয়, কিন্তু বিপিনবাবু যে বিষয়ে সাবধান করিয়া দিয়া গিয়াছেন--নিভৃত সাক্ষাৎ হয় না। ইতিমধ্যে হীরালাল বিপিন বাবুর নিকট হইতে তাঁহার পৌছান সংবাদ এবং স্ত্রী সুরবালার একখানি পত্রও পাইয়াছে। পত্রোত্তরে পত্নী ও বিপিন বাবু উভয়কেই সে লিখিয়াছে, শীঘ্রই দুই দিনের জন্য বাড়ী যাইবার চেষ্টা করিবে।

ডায়মণ্ড থিয়েটরে শনি, রবি ও বুধবার, এই তিন দিন অভিনয়-হইয়া থাকে। সোমবারটা ছুটী। সপ্তাহের বাকী তি দিন রিহার্শাল থাকে। আগামী রবিবারে যে নাটক অভিনীত

হইবে, তাহাতে হীরালালের কোন পার্ট নাই! সুতরাং হীরালাল স্থির করিল, ঐ দিন প্রাতের ট্রেণে সে দেশে যাইবে। আবার মঙ্গলবার সন্ধ্যায় কলিকাতায় ফিরিয়া রিহার্শালে হাজিরা দিবে। বাড়ীতে এবং বিপিন বাবুকে পত্র লিখিয়া হীরালাল এ সংবাদ জ্ঞাপন করিল। মাসকাবার হইয়া গিয়াছে, শুক্রবারে বেতনও পাওয়া যাইবে।

বৃহস্পতিবার রাত্রিতে রেবতী থিয়েটরে রিহার্শাল করিয়া গেল,—কিন্তু শুক্রবার সন্ধ্যায় রিহার্শালে আসিল না। সংবাদ আসিল, তাহার খুব জ্বর—বিছানা ছাড়িয়া সে উঠিতে পারিতেছে না। যে অভিনেত্রী রেবতীর আণ্ডারষ্টাডি (বাঙ্গালায় 'ডুপ্লিকেট') ছিল, সেই রেবতীর হইয়া রিহার্শালে যোগ দিল।

হীরালাল এই সংবাদ শুনিয়া ম্যানেজার বাবুকে জিজ্ঞাসা করিল, "রেবতী কোনও চিঠি লিখেছে না কি?"

"না। যে গাড়ী ফিমেলদের আনতে গিয়েছিল, তারই সহিসের মুখে ব'লে পাঠিয়েছে যে, ম্যানেজার বাবুকে বোলো, আমার খুব জ্বর, আমি বিছানা ছেড়ে উঠতে পারছিনে।—আপনি না হয়, যাবার সময় তাকে একবার দেখেই যাবেন।"—বলিয়া ম্যানেজার বাবু হীরালালের অলক্ষ্যে মুখ টিপিয়া একটু হাসিলেন।

হীরালাল বলিল, "দেখি, যদি পারি।"

"খুব জ্বর" শুনিয়া হীরালালের মনটা বড় খারাপ হইয়া গেল। আহা, অসহায়া রমণী—মা নাই বাপ নাই, ভাই নাই, বোন নাই—কেহ নাই। সম্বলের মধ্যে দুই জন ঝি

এবং একটা খোট্টা দ্বারবান্। জ্বর কখন্ হইতে হইল, কে জানে? কত ডিগ্রী, তাহাই বা কে জানে? কোনও ডাক্তারও বোধ হয় ডাকা হয় নাই। কেহ না হুকুম করিলে, ছাতুখোর দ্বারবান্ কি আর নিজের বুদ্ধি খরচ করিয়া ডাক্তার ডাকিয়া আনিবে? রেবতী বেচারী হয়ত এতক্ষণ জ্বরে বেহুঁস হইয়া পড়িয়া আছে। রিহার্শালে কোনও রকমে দিনগত পাপক্ষয় করিয়া হীরালাল জয় মিত্রের গলির দিকে ছুটিল।

রাত্রি তখন ১০টা। রেবতীর গৃহে পৌঁছিয়া, দ্বারে কড়া নাড়িতে হরি সিং দ্বার খুলিয়া দিল। হীরালাল রুদ্ধশ্বাসে জিজ্ঞাসা করিল, "ক্যা হরি সিং, ক্যা খবর?"

হরি সিং বলিল, "মাইজীকা তো বহুত বোখার, বাবু। উপর যাইয়ে, দেখিয়ে।"

হীরালাল বলিল, "কোই ডাংদার ওংদার বোলায়া থা?"

"নেহি বাবু। মাইজীকো হাম পুছাথা তো কহিন্ আভি নেহি।"

হীরালাল ক্ষিপ্রপদে উপরে উঠিয়া গেল। রেবতীর শয়নকক্ষে পর্দ্দা ফেলা ছিল, ভিতরে আলো জ্বলিতেছিল। বাহিরে দাঁড়াইয়া হীরালাল অনুচ্চ স্বরে ডাকিল—"সদু আছ ভিতরে?"

ভিতরে ক্ষীণ পদশব্দ হইল,—ঝি সৌদামিনী পর্দ্দা সরাইয়া হীরালালকে দেখিয়া ফিস্‌ফিস্ করিয়া বলিল, "ওঃ, আপনি? আসুন ভিতরে আসুন।"

হীরালাল ঘরে প্রবেশ করিয়াই ওডিকলোনের গন্ধ পাইল। সম্মুখে দেখিল, রেবতী পালঙ্কে শয়ানা, তাহার চক্ষু মুদ্রিত, মাথায়

জলপটি। গায়ে একখানা লেপ, তাহার উপর একখানা পুরু র‍্যাগ চাপানো। হীরালাল রেবতীর উভয় গণ্ডে হাত দিয়া দেখিল, গা একেবারে পুড়িয়া যাইতেছে, সেই গৌরবর্ণ মুখমণ্ডল লাল টক্‌টক্‌ করিতেছে। নিশ্বাস জোরে জোরে পড়িতেছে। লেপের মধ্যে হস্ত প্রবেশ করাইয়া একখানি হাত ধরিল, উহা আরও গরম। হাত বাহির করিয়া জিজ্ঞসা করিল, "কখন্ থেকে জ্বর হয়েছে সদু?"

"কাল রাত থেকেই এক রকম বলতে গেলে। রাত এগারোটার পর থিয়েটর থেকে ফিরে এসে বল্লেন, 'সদু, শীগ্‌গির আমায় এক পেয়ালা চা ক'রে দে, আমার কেমন শীত-শীত করছে।' 'শরীর ভাল আছে ত মা?' ব'লে গায়ে হাত দিয়ে দেখ্‌লাম, গা যেন একটু গরম। শুধু সেই এক পেয়ালা চা খেয়ে শুয়ে পড়লেন, লুচি-টুচি কিছু খেলেন না। সকালে যখন উঠলেন, তখনও গা গরম, বল্লেন, 'মাথাটা বড্ড ধরেছে।' মুখ-হাত ধুয়ে আবার চা খেলেন, খেয়ে শুয়ে রইলেন। নিজেই ওডিকলম বের ক'রে ন্যাকড়ায় ভিজিয়ে কপালে বসালেন। খানিকক্ষণ পরে আবার ঘুমিয়ে পড়লেন। কায-কর্ম্মের ফাঁকে মাঝে মাঝে এসে আমি দেখে দেখে যাচ্ছি। বেলা দশটার পর এসে দেখি, ঘুম ভেঙ্গেছে, বিছানার চাদরটা টেনে গায়ে দিয়েছেন, বল্লেন, 'বড্ড শীত করছে, লেপ পেড়ে দে।' গা তখন বেশ গরম। লেপ গায়ে দিয়ে শুয়ে ঘুমুতে লাগলেন। বেলা তিনটের পর থেকে জ্বরটা আরও বেড়েছে, মাথার যন্ত্রণাও বেড়েছে। একখানা র‍্যাগ বের ক'রে লেপের উপর চাপিয়ে দিতে বল্লেন। ওডিকলম জলে গুলে মাথায় পটি

দিতে বল্লেন। সন্ধ্যার সময় যখন থিয়েটরের গাড়ী এল, তখনও কথাবার্ত্তা কইছেন। থিয়েটরের গাড়ী এলে বল্লেন, 'সহিসকে ব'লে দে, আমার বড্ড জ্বর, উঠতে পারছিনে।' সন্ধ্যার পর জিজ্ঞাসা করলাম, 'ডাক্তার আনতে পাঠাব কি?' বল্লেন, 'না, এখন দরকার নেই।' তার পর জিজ্ঞাসা করলাম, 'হীরু বাবুর কাছে দারোয়ান পাঠাব কি?' বল্লেন, 'না, এখন থাক্।' তার পর বেহুঁস হয়ে পড়লেন; এখন যা করতে হয় করুন—আমার ত ভয়েই প্রাণ শুকিয়ে গেছে।"

হীরালাল বলিল, "এর অনেক আগেই ডাক্তার ডাকা উচিত ছিল সদু। ওঃ, কি ঘুম, একবারে জ্বরে বেহুঁস্ হয়ে রয়েছেন। তুমি যেমন জলপটি দিচ্ছিলে, দাও, আমি চল্লাম ডাক্তার আন্‌তে।"—বলিয়া হীরালাল দ্রুতপদে প্রস্থান করিল।

ডাক্তার সঙ্গে করিয়া তাহার ফিরিতে আধঘণ্টা হইয়া গেল। ডাক্তার আসিয়া থার্ম্মমিটর দিলেন, নাড়ী দেখিলেন, বুকে ষ্টেথেস্কোপ বসাইলেন; অবশেষে বলিলেন, ১০৬ উঠিয়াছে, ম্যালেরিয়া জ্বর, তবে ভয়ের কোনও কারণ নাই: যতক্ষণ জ্বরটা ১০২ ডিগ্রীতে না নামে, মাথায় আইস্‌-ব্যাগ দিতে হইবে, কাল প্রাতে আবার আসিয়া দেখিবেন, দেখিয়া ঔষধের ব্যবস্থা করিবেন। জিজ্ঞাসা করিলেন, "ঘরে আইস-ব্যাগ আছে কি?"

সদু বলিল, "মাথায় বরফ দেবার সেই রবারের থলি ত? সে ত ঘরে নেই।"

ডাক্তার বলিলেন, "আমার ডিস্পেন্সারিতে আছে—সঙ্গে লোক

দিন, পাঠিয়ে দিচ্ছি। আইস-ব্যাগের দাম ৭৲ আমার ভিজিট ৮৲ —দিনের বেলায় ৪৲ টাকাই নিই।"

হীরালালের পকেটে তাহার বেতনের সমস্ত টাকাটাই মজুদ ছিল। পকেট হইতে পনেরোটি টাকা বাহির করিয়া সে ডাক্তার বাবুর হাতে দিল। বরফ কিনিবার টাকা দিয়া হরি সিংকে ডাক্তার বাবুর সহিত পাঠাইয়া দিল।

আবার উপরে আসিয়া, পালঙ্কের নিকট চেয়ারে হীরালাল বসিল। সদু বিছানার উপরে বসিয়া, জলপটি শুকাইয়াছে কি না. মাঝে মাঝে পরীক্ষা করিয়া উহা ভিজাইয়া দিতে লাগিল।

হীরালাল চুপি চুপি জিজ্ঞাসা করিল, "হ্যাঁ সদু, এঁর কি আগে থেকেই ম্যালেরিয়া ছিল না কি ?"

"না বাবু, আগে ত ছিল না। গেল বছর জগদ্ধাত্রীপূজোয় সেই যে ঝিনিদায় গিয়েছিলেন 'পেলে' করতে, সেই থেকেই 'মালোয়ারি' ধরেছে। সেই থেকে, এবার নিয়ে এই চার বার না পাঁচ বার হ'ল।"

হরি সিং যথাসময়ে আইস-ব্যাগ ও বরফ লইয়া ফিরিয়া আসিল। হীরালাল আইস-ব্যাগ দিবার প্রক্রিয়া ঝিকে বুঝাইয়া দিল। আইস-ব্যাগ দেওয়া হইতে লাগিল।

এইরূপে রাত্রি ক্রমে ১২টা বাজিল। সদু বসিয়া ঢুলিতেছিল; হীরালাল বলিল, "সদু, তুমি এইবার যাও, একটু ঘুমিয়ে নাও গে। নিস্তারিণীকে পাঠিয়ে দাও। সে কি করছে ?"

"ঘুমুচ্চে বোধ হয়।"

"আচ্ছা, আমি ততক্ষণ আইস-ব্যাগ ধরছি। তুমি বরং আমার জন্যে এক পেয়ালা চা তৈরি ক'রে তার হাতে পাঠিয়ে দিও।"

"আচ্ছা" বলিয়া সৌদামিনী হীরালালের হাতে আইস্-ব্যাগ দিয়া প্রস্থান করিল।

## সপ্তবিংশ পরিচ্ছেদ

### নিভৃতের বিপদ

রাত্রি একটা হইতে অল্পে অল্পে রেবতীর দেহোত্তাপ কমিয়া আসিতে লাগিল। ঘণ্টা দুই পরে ১০২-এর নিম্নে থার্ম্মমিটার নামিয়াছে দেখিয়া হীরালাল আইস্-ব্যাগ দেওয়া বন্ধ করিয়া, নিদ্রাতুরা নিস্তারিণীকে ছুটী দিল; অল্পক্ষণ মধ্যে সে নিজেও চেয়ারে বসিয়া ঘুমাইয়া পড়িল।

হীরালাল কতক্ষণ ঘুমাইয়াছিল, তাহা তাহার জ্ঞান নাই—দেহে কাহার করস্পর্শে নিদ্রাভঙ্গ হইল। চোখ খুলিয়া দেখিল, রেবতী বিছানার উপরে উঠিয়া বসিয়াছে, তার কপালে বিন্দু বিন্দু ঘর্ম্ম—হাঁটুতে হাত দিয়া ডাকিতেছে—"ওগো!"

হীরালাল চক্ষু খুলিয়া, রেবতীকে তদবস্থ দেখিয়া বলিল, "ঘুম ভেঙ্গেছে তোমার? কেমন আছ রেবতী?"

"এখন একটু ভাল। তুমি কখন্ এলে ভাই স্রোতের ফুল?"

"আমি রিহার্শাল সেরে, রাত ১০টার পর এসেছি। তোমার খুব জ্বর সেখানেই আমি ম্যানেজার বাবুর কাছে খবর পেলাম। এসে দেখি, জ্বরে তোমার গা পুড়ে যাচ্ছে, তুমি একেবারে বেহুঁস। ডাক্তার নিয়ে এলাম, মাথায় তোমার অইস-ব্যাগ দেওয়া হ'তে লাগলো, ঘণ্টায় ঘণ্টায় আমি তোমার উত্তাপ পরীক্ষা করতে লাগলাম—রাত তিনটে বাজলে, তার পর জ্বরটা নরম

পড়লো—তখন আইস্-ব্যাগ বন্ধ ক'রে আমিও একটু ঘুমিয়ে পড়েছিলাম। তোমার এমন জ্বর, তুমি আমায় খবর দাও নি কেন, স্রোতের ফুল?"—বলিয়া হীরালাল ঘড়ির দিকে চাহিল। চারিটা প্রায় বাজে।

রেবতী বলিল, "খবর? ভাবলাম, খবর দিয়ে আর কি হবে? তুমি হয় ত আসবেই না,—এখন ত আর আস না। সে যাই হোক,—সারাটা রাত তুমি ঠায় এই চেয়ারে ব'সে কাটালে? ঝিদের কাউকে বসিয়ে, তুমি ঘুমুতে গেলে না কেন? তোমার ঘরে তোমার বিছানাপত্র সবই ত ঠিক ছিল।

হীরালাল বলিল, "তোমার এত জ্বর—তুমি বেহুঁস হয়ে পড়ে রয়েছ—আমার ঘুম হবে কেন?"

"কেন, আমি তোমার কে? আমি বাঁচলেই বা তোমার কি? মরলেই বা তোমার কি?"—শেষের কথাগুলি ভারি হইয়া আসিয়াছিল, রেবতীর চক্ষু হইতে জল বুঝি পড়ে পড়ে!

হীরালাল হেঁটমুখে কি চিন্তা করিয়া, তার পর বলিল, "তুমি আমার পরম হিতৈষিণী বন্ধু!"

"আর কিছুই ত নই?"

হীরালাল কোমলকণ্ঠে একটু আদরের স্বরে বলিল, "আর, তুমি আমার স্রোতের ফুল।"

রেবতী বলিল, "হ্যা—স্রোতেরই ফুল। স্রোতে ভেসে এসে তোমার পায়ে ঠেকেছি—আবার স্রোতে ভেসে চ'লে যাচ্ছি, যাচ্ছি কেন—গিয়েছি।"

হীরালাল কি বলিবে, কিছুই স্থির করিতে পারিল না। অন্তিম রজনীর এই অখণ্ড নীরবতা—সারা বিশ্বের মাঝে যেন দুইটি মাত্র প্রাণী মুখোমুখি বসিয়া। রেবতীর মনের ভাব উপলব্ধি করিয়া হীরালালের হৃদয় যেন উদ্বেল হইয়া উঠিল। সে বহুকষ্টে আত্মসম্বরণ করিয়া নীরবেই বসিয়া রহিল।

রেবতীও কিয়ৎক্ষণ নতমুখে বসিয়া রহিল। তার পর জিজ্ঞাসা করিল, "তোমায় কিছু খেতে-টেতে দিয়েছিল এরা ?"

প্রসঙ্গ-পরিবর্ত্তনে হীরালাল স্বস্তি অনুভব করিয়া বলিল, "চা খেয়েছি।"

"রিহার্সালে যাবার আগে বাসায় তুমি কি কিছু খেয়ে গিয়েছিলে ?"

"হাঁ, জলখাবার খেয়েছিলাম।"

"বাসায় গিয়ে তুমি রাত্রের খাবার খেতে ত ? সারাটা রাত তোমার উপবাসে কাটলো ! ঝিগুলোর যদি একটুখানি বুদ্ধি-শুদ্ধি আছে।"

হীরালাল বলিল, "তার জন্যে আর কি হয়েছে ! তুমিও কাল সকালে এক পেয়ালা চা খেয়েছিলে, তার পর সারাদিন সারারাত আর কিছুই খাওয়া হ'ল না।"

"আমার কথা ছেড়ে দাও। আমি হলাম রোগী—আমার অবস্থা আর তোমার অবস্থা সমান ? আচ্ছা, যখন আমার জ্বরটা খুব বেড়েছিল, তখন কত ডিগ্রী উঠেছিল ?"

"রাত একটা পর্য্যন্ত ১০৬ ছিল।"

রেবতী বলিল, "উঃ, মস্ত একটা সুযোগ হারালাম আমি।"

কথাটার ভাবটা বুঝিতে না পারিয়া, হীরালাল বলিল, "কেন কিসের সুযোগ?"

"আরও যদি বাড়তো, ১০৭, ১০৮—তা হ'লে, ডাক্তারী শাস্ত্রে কি বলে জানিনে—বোধ হয়, আমি হার্ট-ফেল হয়ে মারা যেতাম! মরবার ঠিক আগে, মানুষের নাকি একটু একটু জ্ঞান হয়—আমি তখন তোমায় বলতাম, আমায় তোমার পায়ের ধূলো দাও—আমি তোমার মুখখানি দেখতে দেখতে মরি!"—বলিতে বলিতে রেবতীর চক্ষু দিয়া টপ টপ করিয়া জল গড়াইয়া পড়িল।

হীরালাল ব্যস্ত হইয়া বলিল, "ছি ছি, ও সব কথা তুমি কেন বলছ, রেবি?"—উঠিয়া দাঁড়াইয়া অসঙ্কোচে নিজ পকেট হইতে রুমাল বাহির করিয়া, সাদরে সযত্নে রেবতীর চক্ষুজল মুছাইয়া দিল। তার পর বলিল, "এবার তুমি শোও—আর খানিক ঘুমাও। তোমার মাথার যন্ত্রণাটা আর নেই ত?"

"আছে এখনও একটু একটু।"

"আচ্ছা, শোও তবে লক্ষ্মীটি, আমি তোমার মাথায় হাত বুলিয়ে দিই।"

রেবতী বলিল, "তোমার যে সারা রাত ঘুম হ'ল না। তুমি গিয়ে একটু ঘুমিয়ে নাওগে না কেন?"

"আর, রাত ত প্রায় পুইয়ে এল। তুমি যদি ভাল থাক, আমি সকালে মুখ-হাত ধুয়ে, চা-টা খেয়ে শোব এখন একটু। এখন তোমায় ঘুম পাড়াই এস। শোও, আমি তোমার মাথায় হাত বুলিয়ে দিই।"

রেবতী বলিল, "তা দেবে, দাও। এ লোভ আমি সম্বরণ করি, এমন ক্ষমতা আমার নেই। কিন্তু অত দূর থেকে নয়—চেয়ারে ব'সে নয়। তুমি আমার কাছে, এই বিছানায় এসে বস।"—বলিয়া রেবতী বালিসে মাথা দিয়া, হীরালালের দিকে মুখ ফিরিয়া শয়ন করিল।

হীরালাল পালঙ্কে উঠিয়া বসিয়া, ধীরে ধীরে রেবতীর মাথায় হাত বুলাইতে লাগিল। রেবতী আরামে চক্ষু মুদিয়া রহিল. অল্পক্ষণ-মধ্যেই নিদ্রাগত হইল।

প্রথমতঃ হীরালাল বেশ খাড়া হইয়া বসিয়াই রেবতীর মাথায় হাত বুলাইতেছিল; তার পর সে একটু কাৎ হইল; তার পর সারা-রাত্রির গভীর ক্লান্তি কখন্ যে তাহার নিদ্রাবসন্ন দেহকে রেবতীর পার্শ্বে লুটাইয়া দিল, তাহা সে জানিতেও পারিল না।

## অষ্টাবিংশ পরিচ্ছেদ

### আশা কুহকিনী

বিপিন বাবু যে হীরালালকে গৃহযাত্রার পূর্ব্বদিন তাঁহার নামে একখানি টেলিগ্রাম করিতে বলিয়া আসিয়াছেন, সে টেলিগ্রাম পাইলে তিনি যে পরদিন হীরালালের জন্য ষ্টেশনে গরুর গাড়ী পাঠাইবেন, এ সব কোনও কথাই বিপিন বাবু তাহার বাড়ীতে জানান নাই। হীরালালের পত্র পাইয়া, বিপিন বাবু আশা করিয়াছিলেন, শনিবার বিকাল নাগাদ হীরালালের নিকট হইতে তার আসিবে। অপরাহ্ণকাল হইতে তিনি তারের জন্য প্রতীক্ষা করিয়া বসিয়া ছিলেন, কিন্তু কোনও তারই আসিল না। সন্ধ্যা হইয়া গেল, তথাপি কোনও তার আসিল না। তখন বিপিন বাবু ভাবিলেন, হয়ত হীরালাল সময়মত তার রওয়ানা করে নাই, রাত্রিতে আসিয়া পড়িয়া থাকিবে, কল্য রবিবার বেলা ৮টা ৯টা ভিন্ন উহা আর পাওয়া যাইবে না। সুতরাং রবিবার দিন ষ্টেশনে গাড়ী পাঠানো সম্বন্ধে তিনি ইতস্ততঃ করিলেন।

সুরবালা স্বামীর প্রবাসযাত্রার পর হইতে তাহার ছোট খুড়ীমার সহিত এক ঘরে শয়ন করিত। ঘরটির দুই দিকে দুইখানি তক্তপোষ, একখানিতে ছোটগিন্নী তাঁহার পুত্রসহ, অপরখানিতে সুরবালা তাহার শিশু কন্যাকে লইয়া শয়ন করিত। ছোটগিন্নী এগারো বছরের ছেলের মা হইলেও, তাঁহার বয়স

সুরবালার অপেক্ষা খুব বেশী নহে—অল্প বয়সেই তাঁহার পুত্রটি জন্মিয়াছিল। সুতরাং সম্পর্কে তিনি সুরবালার গুরুজন হইলেও উভয়ের মধ্যে অনেকটা সখীভাবই ছিল। বউমার সহিত তিনি একটু আধটু ঠাট্টাতামাসা করিতেও ছাড়িতেন না।

শনিবার রাত্রিতে আহারাদির পর শয়ন করিয়া, শ্বাশুড়ী বউয়ে কিছুক্ষণ ধরিয়া হীরালালের আগমন প্রসঙ্গে কথাবার্ত্তা হইল। ছোটগিন্নী বলিলেন, "আজ সারাটা দিন আকাশটা মেঘলা মেঘলা গেল, কাল আবার ঝড়-বৃষ্টি না নামলে বাঁচি।"

সুরবালা বলিল, "যে গরমটা যাচ্ছে ক'দিন, একটু বৃষ্টি হ'লে ত বাঁচা যায়।"

"সত্যিই কি এটা তোমার মনের কথা, বউমা ?"

"কেন ?—এর আবার মনের কথা আর মুখের কথা কি ?"

"কাল যদি বৃষ্টি-বাদল দুর্যোগ হয়, ইষ্টিশান থেকে ছেলে তা হ'লে আস্‌বে কি ক'রে ?"

সুরবালা বলিল, "সে তোমাদের ছেলে জানে। একটু ঠাণ্ডা হ'লে রাতে ঘুমিয়ে ত বাঁচবো!"

খুড়ীমা বলিলেন, "ওঃ, রাতটার জন্যে তুমি ঠাণ্ডা খুঁজছ ? তা, সে মন্দ নয়। যদি সারাদিন মেঘ ক'রে থাকে, রাত ৯টা কি ১০টার পর বৃষ্টি নামে, তাতে কোনও আপত্তি নেই বোধ হয়, কি বল, অ্যাঁ ?"

সুরবালা এ রহস্যের ইঙ্গিত বুঝিয়া, লজ্জায় চুপ করিয়া রহিল।

কিয়ৎক্ষণ নীরব থাকিয়া ছোটগিন্নী জিজ্ঞাসা করিলেন, "বৌমা, ঘুমুলে না কি ?"

"না, জেগেই আছি।"

"কি ভাবছ ?"

"কৈ, কিচ্ছু না ত।"

ছোটগিন্নী অন্ধকারে মুখ টিপিয়া একটু হাসিলেন। তার পর তাঁহার মনে পড়িয়া গেল, তাঁহার নিজের সধবা অবস্থায় স্বামী প্রবাসে গেলে, যে দিন ফিরিবেন, তার পূর্ব্ব-রাত্রি প্রায় তাঁহার অনিদ্রায় কাটিত। কত সুখের স্মৃতি মনে উদিত হইল!

আজ সাত বৎসর হইল, তিনি বিধবা হইয়াছেন। তাঁর বুক কাঁপাইয়া একটি দীর্ঘনিশ্বাস পড়িল। পুত্রকে কোলের কাছে টানিয়া তাহার মাথায় গায়ে হাত বুলাইতে লাগিলেন। তাঁহার চোখের পাতা ভিজিয়া উঠিল।

পরদিন প্রভাতে উঠিয়া ছোটগিন্নী হীরুর মাতাকে বলিলেন, "দিদি, সন্ধ্যেবেলা হীরু আসবে, এ বেলা কিছু মাছ আনিয়ে রাখলে হ'ত না ?"

বড়গিন্নী বলিলেন, "হ্যাঁ, সে ত আনাতেই হবে। চুণিকে একবার পাঠাও না জেলেবাড়ী। পাকা রুই মাছ যদি পায়, তবে পোয়াটেক নিয়ে আসুক।"

"একটা মুড়ো আনালে হয় না ? মুড়ো দিয়ে মুগের ডাল খেতে হীরু ভালবাসে।"

"সে তখন কাল করা যাবে দিনের বেলায়। চুণি বরং মাছ

এনে রেখে, একবার বাজারে যাক। হাঁসের ডিম কিনে আনুক, ডিমের কালিয়া খেতে হীরু ভালবাসে। আর, পয়সা দুইয়ের কিছু চুনো মাছ—অম্বল করা যাবে।"

"রাত্রে কি তার জন্যে ভাত রাঁধবে, না লুচি? যদি লুচি কর, তা হ'লে ঘি-ও কিছু আনাতে হবে, ঘি ফুরিয়েছে।"

মা বলিলেন, "আজ রাত্রে আর লুচি ক'রে কায নেই। দু'টি ভাতই রেঁধে দিও এখন। কলকাতায় ৯টার সময় গাড়ী চড়্‌বে, ভাত-টাত কি খেতে পাবে অত সকালে? বোধ হয়, কিছু জল-টল খেয়ে গাড়ীতে উঠ্‌বে। সারাদিন পথের কষ্টের পর, রাত্রে লুচি কি তার ভাল লাগবে?"

ছোটগিন্নী বলিলেন, "হঁ্যা, তা ঠিক বটে। গোটাকতক আমও পাড়িয়ে রাখতে হবে। কাল ঘাটে যাবার সময় আমি দেখেছি, পেটকাটা গাছটায় অনেকগুলো আম ডাঁসিয়েছে। কাল পাড়িয়ে রাখলেই ঠিক হ'ত, মজতো। চুণি জেলেবাড়ী যাক তা হ'লে।"—বলিয়া তিনি পুত্রকে ডাকিতে লাগিলেন।

চুণি জেলেবাড়ী গিয়া, মাছ লইয়া আসিল। ভাল মাছ পাওয়া গিয়াছে—আঁষগুলো বেশ বড় বড়। মাছ রাখিয়া চুণি হাত ধুইতেছিল, বড়গিন্নী বলিলেন, "বাবা একবার বাজারে যেতে হবে।"

"আবার বাজারে কেন?"

"দুটো হাঁসের ডিম আন্‌বি, দু' পয়সার চুনো মাছ, আর একটা বাটী নিয়ে যা, কেষ্টো ময়রার দোকান থেকে এক পোয়া রসগোল্লা নিবি।"

চুণি বলিল, "বাবা! এ যে যজ্ঞির ব্যাপার!"

ছোটগিন্নী বলিলেন, "আজ রাত্রে যে তোর দাদা আসবে, জানিস্‌নে?"

"জানি। ঘরের ছেলে ঘরে আস্‌ছে, তার জন্যে আবার এত ধূমধাম কেন শুনি? দাদা ত আর বাড়ীর জামাই নয়!"

ছোটগিন্নী হাসিয়া বলিলেন, "দূর হতভাগা ছেলে, ও কথা কি বল্‌তে আছে? যা যা, আর ওজর করিস্‌নে। দাদা তোর জন্যে কি আন্‌বে, তা দেখিস্!"

চুণি মুখ বাঁকাইয়া বলিল, "হুঁঃ—কচু আন্‌বে আমার জন্যে। বিপিন বাবুর হাতে নিজের খুকীর জন্যে বিস্কুট পাঠানো হ'ল,—আমার জন্যে কি পাঠালে? ভাবা উচিত যে, বাড়ীতে ছোট ভাইটি রয়েছে, তার জন্য একটা ফুটবল পাঠাই, কি একখানা লম্বা ছুরি, কি বেশী পয়সা না থাকে মরুক্ গে না হয় একটা লাল-নীল পেন্সিলই পাঠিয়ে দিই!"

ছোটগিন্নী বলিলেন, "হাঁ রে নেমোখারাম! বিস্কুট, ল্যাবেঞ্চুষ যা এসেছিল, তা কি খুকী একলাই খেয়েছে? তুইও কি খাস্‌নি?"

চূণি পরম গম্ভীরভাবে বলিল, "তোমরা হাতে তুলে দিয়েছিলে, তাই খেয়েছি দু'চারটে। তাও দয়া ক'রে,—নইসে আমি কি কচি খোকা যে, বিস্কুট-ল্যাবেঞ্চুষ খাব?"

বড়গিন্নী হাসিয়া বলিলেন, "আচ্ছা, তোর দাদা আসুক। তোর যা যা দরকার, তা তাকে বলিস্ না বাপু!—আবার এখন

বাড়ী আস্‌বে, তখন কিনে নিয়ে আস্‌বে। এখন যা, বাজারে যা, মিছে তক্ক করিসনে।”

চুণি অপ্রসন্ন ভাবে বলিল, “তা দাও পয়সা, যেতেই যখন হবে, তখন যাই। সারা হপ্তাটা হাড়ভাঙ্গা খাটুনির পর রবিবারটা যে একটু বিশ্রাম করবো, তারও যো নেই ছাই!”

বিকালে ছোটগিন্নী সুগন্ধি তৈল সহযোগে পরিপাটী করিয়া বউমার চুল বাঁধিয়া দিলেন। সুরবালা গলায় আঁচল দিয়া তাঁহাকে প্রণাম করিল। “জন্ম-এয়োস্ত্রী হও মা!”—বলিয়া আশীর্ব্বাদ করিয়া, মুখখানি গামছা দিয়া ভাল করিয়া মুছাইয়া, তার চিবুকে হাত দিয়া চুমো খাইলেন। নিজের প্রসাধন সম্পন্ন হইলে সুরবালা তার খুকীর প্রসাধনে যত্নবতী হইল। খুকী আজ দশবার জিজ্ঞাসা করিয়াছে, “বাবা কখন্ আসবে মা?” এখন বলিল, “বাবা আমার জন্যে বিকু আন্‌বে, আর কি আন্‌বে মা?”—“আরও কত জিনিষ আন্‌বেন তোমার জন্যে।” খুকী বলিল, “আমার জন্যে নেঞ্চু আন্‌বে না মা?”—“হ্যাঁ ল্যাবেঞ্চুষও বোধ হয় আন্‌বেন।”—বলিয়া সুরবালা কন্যাকে চুম্বন করিল।

বাড়ীতে ঘড়ি নাই, সন্ধ্যার পর সুরবালা ছটফট করিতে লাগিল, ক’টা বাজিল, কে জানে! ছোটগিন্নী আজ আর বউকে রান্নাঘরে যাইতে দেন নাই; রান্না-বান্না নিজেই করিতেছেন। বড়গিন্নী নিকটে বসিয়া হরিনামের মালা ফিরাইতেছিলেন। সুরবালা নিজ শয়ন-ঘরে বসিয়া খুকীকে দুধ খাওয়াইয়া, কাজল পরাইয়া, তাহাকে খেলা দিতেছিল। তাহার ইচ্ছা, খুকীর পিতা

আসিয়া তাহাকে কোলে করিয়া আদর করিবেন, চুমো খাইবেন, তার পর সে ঘুমাইবে। দুধ খাইয়া খুকীর চক্ষু দুটি ঘুমে ঢুলিয়া আসিতে লাগিল। সুরবালা তাহাকে বলিতে লাগিল, "খোকন রাণি, এখন ঘুমিও না মা! একটুখানি জেগে থাক সোণা আমার! আর বেশী দেরী নেই, এখনই তিনি আসবেন। তুমি তাঁর সঙ্গে দেখা করবে না, মাণিক?"

খুকীর চক্ষু কিন্তু ঘুমে জড়াইয়া আসিতে লাগিল। সুরবালা মেয়েকে নাড়া দিয়া বলিল, "ও খুকু। চল আমরা রান্নাঘরে গিয়ে দেখি কি সব রান্না হচ্ছে তাঁর জন্যে।"—বলিয়া মেয়েকে কোলে লইয়া ঘর হইতে বাহির হইয়া সুরবালা উঠানে নামিল।

খুকী সজাগ হইয়া বলিল, "কিসের গন্ধ বেরুচ্ছে মা?"

সুরবালা চুপি চুপি বলিল, "হাঁসের ডিমের কালিয়া রান্না হচ্ছে। তুমি খাবে একটু?"

"হ্যাঁ খাব। বাবা খাবে, আমি খাব।"

"বেশ, তা হ'লে জেগে থাক। রান্না হোক, তাঁর সঙ্গে ব'সে তুমিও খাবে।"

"আমি বাবার কোলে ব'সে খাব মা!"

"খাবে বৈ কি যাদু!"

সুরবালা মেয়ে লইয়া রান্না-ঘরের রোয়াকে গিয়া বসিল। বড়গিন্নী বলিলেন, "খুকী এখনও জেগে আছিস নাকি রে?"

সুরবালা বলিল, "হাঁসের ডিমের কালিয়া খাবে।"

বাহিরের রাস্তায় গোরুর গাড়ীর শব্দ হইল। বড়গিন্নী বলিলেন,

"ঐ এল বুঝি!"—বলিয়া তিনি ছুটিয়া সদর দরজায় গেলেন। সুরবালার বুকটি দুরু দুরু করিতে লাগিল। বড়গিন্নী খিল খুলিয়া কবাট একটু ফাঁক করিয়া রহিলেন। গাড়ীর শব্দ নিকটে আসিতে লাগিল, ক্রমে দ্বারের সম্মুখে আসিল, কিন্তু পোড়া গাড়ী দাঁড়াইল না—দ্বার অতিক্রম করিয়া চলিয়া গেল। বড়গিন্নী তখন খিল আবার বন্ধ করিয়া ফিরিয়া আসিয়া বলিলেন, "না, ও অন্য গাড়ী!"

আর সব রান্না-বান্না শেষ হইয়াছে। হীরালাল আসিয়া পৌঁছিলে তখন ভাতটা চড়ানো হইবে, এইরূপ পরামর্শ ছিল।

মালা-জপ শেষ করিয়া বড়গিন্নী বলিলেন, "তাই ত! এখনও এল না কেন? রাত ৮টা ৯টার মধ্যে বাড়ী পৌঁছবে লিখেছিল. ৯টা কি এখনও বাজে নি?"

চুণি আসিয়া ভাতের জন্য হাঙ্গামা করিতে লাগিল। দুইবার তাহাকে ফিরাইয়া দিয়া তৃতীয়বারে বড়গিন্নী বলিলেন, "ওবেলাকার ভাতে জল দেওয়া আছে, তাই দাও ওকে। ও ছেলেমানুষ, কতক্ষণ আর না খেয়ে থাকবে?"

চুণি খাইতে বসিল। ডিমের কালিয়াতে আধখানামাত্র ডিম দেখিয়া বলিল, "বাঃ, এ মন্দ নয়! যে এল চ'ষে, সে রইল ব'সে। কত কষ্ট ক'রে বাজারে গিয়ে আমি ডিম কিনে আনলাম, আমার পাতে আধখানা!"

তার মা বলিলেন, "দুটো ডিমে চার টুকরো ত মোট হয়েছে

বাবা! তোর আধখানা, খুকীর আধখানা, তোর দাদার জন্যে দু'আধখানা রেখে দিয়েছি।"

সুরবালা বলিল, "আর আধখানাও ওকে দাও ছোট খুড়ী। খুকী ঘুমিয়ে পড়েছে—ও আর খাবে না।"

চুণি খাইয়া উঠিয়া আঁচাইতেছিল, এমন সময় সদর দরজার কড়া খটাখট্ শব্দে নড়িয়া উঠিল। ছোটগিন্নী বলিলেন, "এইবার বোধ হয় এসেছে, হেঁটে এল না কি? কৈ, গাড়ীর শব্দ ত পেলাম না।"

বড়গিন্নী ছুটিয়া গিয়া দ্বার খুলিলেন। ছেলে নয়, জমীদার বাড়ীর একজন নগ্দী রামচরণ। সে প্রণাম করিয়া বলিল, "ছোটবাবু জান্তে পাঠিয়ে দিলেন, হীরুবাবু কি বাড়ী এসেছেন মা ঠাকরুণ?"

গৃহিণী বলিলেন, "না, এখনও ত আসে নি। এখন ক'টা বেজেছে বলতে পার রামচরণ?"

রামচরণ বলিল, "দশটা বেজে গেছে।"

"দশটা বেজে গেছে? কৈ, এখনও ত এল না।"

রামচরণ বিজ্ঞভাবে বলিল, "টেরেণ ফেল করেছেন বোধ হয় তা হ'লে।"—বলিয়া সে প্রণাম করিয়া প্রস্থান করিল।

হীরালালের আসা সম্বন্ধে এখন সকলেই প্রায় হতাশ হইয়া পড়িলেন। বড়গিন্নী বলিলেন, "এইবার ভাত চড়িয়ে দাও, আর ব'সে থেকে কি হবে? শুধু বৌমার মত চাল নাও।"

ছোটগিন্নী বলিলেন, "ছেলে যদি এসে পড়ে? রেলগাড়ী

সব দিনই কি আর ঠিক সময়ে এসে পৌঁছয়? লেটও ত হয়।”

“তবে দু’জনের চালই নাও। যদি না আসে, ভাতে জল দিয়ে রেখে দিও।”

ভাত হইল। ছোটগিন্নী সুরবালার ভাত বাড়িলেন। বড়-গিন্নী বলিলেন, “ও মা, ঐ ক’টা ভাতে বৌমার পেট ভরবে?”

ছোটগিন্নী বলিলেন, “খেতে পারে, আবার দেবো এখন, ব’স বৌমা, ব’স।”—সুরবালার মনের অবস্থা বুঝিয়া, তিনি ইচ্ছা করিয়াই ভাত কম দিয়াছিলেন।

সুরবালা খাইতে বসিল। কিন্তু খাইবে কি, তাহার যে বুক ঠেলিয়া কান্না আসিতেছে! এ দিকে আবার ভাত ফেলিয়া উঠিতেও তাহার লজ্জা করিতে লাগিল। তাই কোনও ক্রমে ভাতগুলি সে নিঃশেষ করিল। গৃহিণীরাও জলযোগ করিতে বসিলেন।

বড়গিন্নী বলিলেন, “তাই ত! কি হ’ল, কেন এল না, কিছুই ত বুঝতে পারছিনে। শরীরগতিক ভাল আছে কি না, হরি জানেন!”

ছোটগিন্নী বলিলেন, “রামচরণ যা ব’লে গেল, তাই বোধ হয় ঘটেছে। সেখানে বোধ হয় গাড়ী ধরতে পারে নি। পরের গাড়ীতে আসবে হয় ত!”

বড়গিন্নী বলিলেন, “সে গাড়ী যে কখন্ আসে, তাও ত কিছু জানিনে। হে হরি, বাছাকে আমার ভালয় ভালয় বাড়ী এনে দাও, আমি তোমায় হরিন্নুট দেবো।”

অনেক রাত্রিতে খুকীর ঘুম ভাঙ্গিলে সে মাকে ঠেলিয়া ডাকিল, "মা—ও মা! ঘুমিচ্ছিস ?"

সুরবালা জাগিয়াই ছিল। বলিল, "কেন মা ?"

"আমার বাবা কৈ ?"

এবার সুরবালা আর চোখের জল রাখিতে পারিল না। বলিল, "আজ ত তিনি আসেন নি, মা !"

"কেন এল না মা ?"

"তোমার জন্যে বোধ হয় বিকুটিকু কিনতে দেরী হয়ে গিয়েছিল. তাই গাড়ী ধরতে পারেন নি।"

খুকী বলিল, "ওঃ! তা মা, বাবাকে বিকুটিকু কিন্‌তে বারণ ক'রে দিস্, আমি বিকু চাইনে, নেঞ্চু চাইনে, কিচ্ছু চাইনে। বাবাকে শীগি শীগি আস্‌তে বলিস্ মা !"—বলিয়া খুকী ঘুমাইয়া পড়িল।

## ঊনত্রিংশ পরিচ্ছেদ

### উত্থান ও পতন

হীরালালের অক্লান্ত শুশ্রূষায় এক সপ্তাহ পরে রেবতী আরোগ্য লাভ করিল।

রেবতী উঠিয়াছে, কিন্তু হীরালালের পতন ঘটিয়াছে। এই এক সপ্তাহে হীরালাল—আর সে হীরালাল নাই। বিপিন বাবু যাহা আশঙ্কা করিয়াছিলেন, তাহাই ফলিয়া গিয়াছে। কি করিয়া দিনে দিনে ক্ষণে ক্ষণে ইহা ঘটিল, আধুনিক-"আর্ট" মূলক সে বর্ণনা করা এ বৃদ্ধ বয়সে আমাদের সাধ্য নহে।

শনিবার দিন হীরালাল বাড়ীতে একখানি এবং বিপিন বাবুকে একখানি পত্র লিখিয়া দিয়াছিল। লিখিয়াছিল, বিশেষ কার্য্যে আটকাইয়া পড়াতে রবিবারে সে রওয়ানা হইতে পারিবে না। সে পত্র রবিবার বিকালে পাইয়া তাহার মা, স্ত্রী প্রভৃতির মৃতদেহে পুনর্জ্জীবন আসিয়াছিল। সোমবারে সে বিপিন বাবুর নামে মণি অর্ডারে ৫০৲ টাকা পাঠাইয়া দিল—অনুরোধ করিল, বিপিন বাবু যেন ঋণ শোধ হিসাবে ১০৲ টাকা রাখিয়া, বাকী ৪০৲ টাকা তাহার জননীকে পাঠাইয়া দেন।

গতকল্য রেবতীর জ্বর আসে নাই—আজ এখন বেলা চারিটা—আজিও সে ভাল আছে। প্রভাতে ডাক্তার বাবু আসিয়া বলিয়া গিয়াছেন, আর জ্বর হইবার আশঙ্কা নাই, কিন্তু ম্যালেরিয়ার বিষ

দেহে প্রবেশ করিয়াছে, দেহ হইতে বিষটা নিষ্কাশিত করিতে হইলে পশ্চিমে কোনও স্বাস্থ্যকর স্থানে গিয়া কিছুকাল বাস করা আবশ্যক।

আজ বিকালে চা খাইতে খাইতে হীরালাল ও রেবতীর মধ্যে সেই বিষয়েই আলোচনা হইতেছিল।

রেবতী বলিল, "কেই বা আমায় নিয়ে যাবে? এই ত আমার শরীরের অবস্থা! ঝি-চাকরের ভরসায় কোথায় বিদেশ বিভূঁয়ে গিয়ে প্রাণটা খোয়াব! তার চেয়ে এখানেই প'ড়ে থাকি, মরলে তবু গঙ্গাটা পাব।"

হীরালাল বলিল, "সে কি হয়? বাইরে তোমার যেতেই হবে। আমি তোমার সঙ্গে যাব।"

"যাবে তুমি? আমাকে ছুটী বোধ হয় দেবে। পূরো মাইনে না হোক, অর্দ্ধেক মাইনেও দিতে পারে, কিন্তু তোমার নতুন চাকরী —তোমায় ছুটী দেবে কি?"

"না যদি দেয়, কি আর করা যাবে। তোমার প্রাণটা আগে, না আমার চাকরী আগে? ফিরে এসে তখন আব কোথাও কিছু একটা জুটিয়ে নিতে হবে।"

"তা হ'লে সত্যি কথা তোমায় খুলে বলি। আমি যে বিদেশে যেতে চাচ্ছিলাম না, অসহায়া অবলা রমণী, পাছে বিঘোরে প্রাণ হারাই সে ভয়ে নয়। তোমায় ছেড়ে থাকতে পারবো না ব'লেই যেতে আপত্তি করছিলাম।"

হীরালাল নতমুখে বলিল, "আমিই কি তোমায় ছেড়ে থাকতে পারতাম?"

কোথায় যাওয়া যায়, এই লইয়া আলোচনা চলিতে লাগিল। হীরালাল বলিল, "দার্জ্জিলিঙ মন্দ কি? কাছেপিঠেও বটে, স্বাস্থ্যকরও বটে।"

রেবতী বলিল, "দার্জ্জিলিঙ কি সুবিধে হবে? যেখানেই যাই, স্বামি-স্ত্রী পরিচয়েই আমাদের থাকতে হবে ত! দার্জ্জিলিঙে কলকাতার লোক হামেশা যাতায়াত করছে—পথে ঘাটে কত চেনা লোকের সঙ্গে দেখা হ'য়ে যাবে। আমার আর তাতে কি যাবে আসবে? কিচ্ছু না! কিন্তু তোমার একটু মুস্কিল হবে না?"

হীরালাল বলিল, "হ্যাঁ, তা ত হবেই। কিন্তু কোনও চেনা লোকের সঙ্গে দেখা হবে না, এমন প্রসাদপুরের মাঠ কোথায় খুঁজে পাওয়া যায়?"

রেবতী হাসিয়া বলিল, "কিন্তু প্রসাদপুর একটা যদি আবিষ্কারই করা যায়, সেখানে এক দিন তুমি আমার ঘাড়টা ধ'রে বলবে না ত—আমি তোমার যম!"—বলিয়া রেবতী, রোহিণীর সেইখানকার পার্টটুকু অ্যাক্ট করিয়া লইল।

হীরালাল হাসিতে লাগিল। কিন্তু সুরবালার কথা মনে পড়িয়া যাওয়ায় তাহার বুকে ব্যথাও বাজিল।

সিমলা, দেরাদুন, মসুরীর কথাও পর্য্যায়ক্রমে আলোচিত হইল। শেষে স্থির হইল, আলমোরা অথবা নৈনিতাল। পাহাড়ও বটে, বাঙ্গালীর গতিবিধিও কম।

সন্ধ্যার পর হীরালালকে রিহার্শালে যাইতে হইল। রেবতী বলিল, "দেখ, ম্যানেজার বাবুকে বোলো, যদি সময় পান, কাল যেন

একবার এসে আমার সঙ্গে দেখা করেন।—তুমি কিন্তু আমাদের পাহাড়ে যাবার কথা, ছুটী-টুটীর কথা, কিচ্ছু তাঁকে বোলো না।”

রাত্রিতে ফিরিয়া হীরালাল বলিল, “কাল বেলা ৮টার পর ম্যানেজার বাবু আসবেন বলেছেন।”

রেবতী বলিল, “দেখ, সেই সময় তুমি কিন্তু বাড়ী থেক না। চা'-টা খেয়েই, কোথাও বেড়াতে বেরিও। যদি ইডেন গার্ডেনের দিকে যাও, এক কাযে দু'কাযই হ'তে পারে; বাথগেটের বাড়ী থেকে আমার ওষুধটাও অমনই নিয়ে আসতে পার, হরিসিংকে আর পাঠাব না তা হ'লে। তোমার সামনে আমি ম্যানেজারকে সব কথা বল্‌তে পারব না—তাই তোমায় সরাতে চাচ্ছি।”

হীরালাল হাসিতে হাসিতে বলিল, “তা বেশ, আমি বেরুব এখন। কিন্তু কেন বল দেখি? ম্যানেজার বেচারীকে তুমি নয়ন-বাণে বিদ্ধ ক'রে ছুটী আদায় ক'রে নেবে না কি?”

রেবতী বলিল, “সে পাকা ঝুনো, নয়ন-বাণে বিদ্ধ হবার ছেলেই সে নয়!”

পরদিন ম্যানেজার বাবু যথাসময়ে আসিলেন। রেবতীর পীড়ার মধ্যেও দুই দিন তাহাকে দেখিতে আসিয়াছিলেন। চা খাইতে খাইতে সকল কথা তিনি ধীরভাবে শুনিলেন। শেষে বলিলেন, “ভারি মুস্কিল! দু'মাস গিয়ে চুণারে রইলে, আবার বলছ বিদেশে যাবে—থিয়েটর চালাই কি ক'রে বল দেখি?”

রেবতী বলিল, “কিন্তু উপায় কি বলুন? এখানে থেকে রোগে

ভুগে যদি আমি মারা যাই, তা হ'লেও ত আপনি আমার শোকে থিয়েটর তুলে দেবেন না!"

কিঞ্চিৎ তর্ক-বিতর্কের পর ম্যানেজার বাবু অবশেষে বলিলেন, "ডাক্তারদের কথা ছেড়ে দাও। ছ'মাস বলেছে ব'লে সত্যিই কি আর ছ'মাস লাগবে ভাল হ'তে? ওরা ও-রকম ব'লে থাকে। আচ্ছা, তিন মাসের ছুটী তোমায় দিচ্ছি না হয়। পূজোর আগে তোমায় এসে নতুন বইয়ের রিহার্শাল দিতে হবে।"

রেবতী বলিল, "মাইনেটা আমার পুরোই দেবেন ত? বিদেশে গেলে খরচ ত কম হবে না—এখানকার ডবল খরচ হয়ে যাবে।"

গাঁইগুঁই করিয়া অবশেষে ম্যানেজার বাবু ইহাতেও সম্মত হইলেন। তার পর রেবতী হীরালালের ছুটীর কথা পাড়িল।

ম্যানেজার বাবু বলিলেন, "সে কি ক'রে হয়? মোটে এক মাস ত ও কায করেছে। এরই মধ্যে ছুটী চায়-ই বা ও কোন্ মুখে?"

রেবতী বলিল, "আমি কি তবে বিদেশে বিভুঁয়ে একলাটি গিয়ে প্রাণ হারাব?"

ম্যানেজার বাবু বলিলেন, "ওকে না হ'লে তোমার যদি না-ই চলে, ওকেও ছুটী দিচ্ছি, কিন্তু মাইনে দিতে পারবো না।"

রেবতী বলিল, "এ তিন মাস ও বেচারী তা হ'লে খাবে কি?"

ম্যানেজার বলিলেন, "কেন, বিদেশে গিয়ে তোমরা দু'জনে কি ভিন্ন হাঁড়ি কাড়বে নাকি?"

"তা অবশ্য কাড়বো না, কিন্তু ওর স্ত্রী-পরিবার ত আছে। সে

যাক্,—আপনি এক কায করুন ম্যানেজার বাবু। ওর আমার দু'জনেরই হাপ পে ছুটী মঞ্জুর ক'রে দিন।"

ম্যানেজার বাবু সত্যই ঝুনা লোক। তিনি বুঝিতে পারিলেন, হীরালালের আত্মসম্মানটুকু বজায় রাখিবার জন্যই রেবতী নিজে এই ক্ষতি স্বীকার করিতেছে। হিসাব করিয়া দেখিলেন, তাহাতে থিয়েটরের লাভ বৈ লোকসান নাই—কারণ, রেবতীর বেতন হীরালালের বেতনের চতুর্গুণ। বলিলেন, "আচ্ছা, তাই। কবে যেতে চাও তোমরা? কোথায় যাবে?"

"কোথায় যাব, তা এখনও কিছু ঠিক করিনি। যেখানেই যাই, হপ্তাখানেকের ভিতরেই আমাদের রওয়ানা হ'তে হবে।—আর এক পেয়ালা চা' আপনাকে দিক না ম্যানেজার বাবু!"

"আবার চা খাব? তা দিতে বল। কৈ, হীরুকে ত দেখছি নে?"

"তিনি বাথগেটের বাড়ী থেকে আমার জন্যে ওষুধ আনতে গেছেন।"

ম্যানেজার বাবু দ্বিতীয় পেয়ালা চা শেষ করিয়া, ঘড়ির দিকে চাহিয়া বলিলেন, "ওঃ ন' টা যে বেজে গেছে দেখছি। তুমি আজ দুটি ভাত খাবে ত?—সকালে সকালে খেয়ে নাও।"—বলিয়া পাণ মুখে দিয়া, সিগারেট ধরাইয়া তিনি বিদায় গ্রহণ করিলেন।

দশটার সময় হীরালাল ঔষধ লইয়া ফিরিয়া আসিল। বলিল, "কি হ'ল গো? তোমার নয়ন-বাণ ত ব্যর্থ হয় নি? ম্যানেজার-মৃগকে হত্যা করতে পেরেছ?"

রেবতী বলিল, "পূরো হত্যা করতে পারি নি। হাপ হত্যা হয়েছে বটে।"

"কি রকম? তোমায় ছুটী দিয়েছে, আমায় দিলে না বুঝি?"

"না, দিয়েছে দু'জনকেই। তবে তোমারও হাপ পে, আমারও হাপ পে।"

হীরালাল বলিল, "যাক্, বাঁচা গেল। ওষুধ এক দাগ খেয়ে নাও দেখি।"

"দাও। দিয়ে তুমি স্নান ক'রে ফেল। আমার ক্ষিধে পেয়েছে। কোথায় কোথায় বেড়ালে?"

"প্রেসক্রপসনখানা বাথগেটের বাড়ী দিয়ে, ইডেন গার্ডেনে খানিকক্ষণ বেড়ালাম। তার পর জেটিতে গিয়ে, ষ্টীমারে লোকজনের নামা-ওঠা দেখতে লাগলাম। সময় কি আর কাটে! সাড়ে ন'টা বেজে গেল, তার পর বাথগেটের বাড়ী থেকে ওষুধটা নিয়ে ট্রামে উঠলাম।"

রেবতীকে ঔষধ সেবন করাইয়া হীরালাল স্নান করিতে গেল।

## ত্রিংশ পরিচ্ছেদ

### দার্জ্জিলিঙ যাত্রা

"যা হোক, একটা ঠিক ক'রে ফেল—আর ব'সে ব'সে ভাবলে কি হবে? আমি পাঁজি দেখেছি, বুধবারে দিন ভালই আছে—ঐ দিন আমরা বেরিয়ে পড়ি চল।"

সন্ধ্যার পরে হীরালাল বসিয়া নিবিষ্ট-চিত্তে টাইম-টেবল দেখিতেছিল, রেবতীর কথায় সে মুখ তুলিয়া চাহিল। বলিল, "দেখ, আলমোরা ত অনেক দূর, নৈনিতালেই যাওয়া যাক চল।"

রেবতী বলিল, "বাড়ীর কি হবে? নূতন যায়গা, সেখানে পৌঁছে আমরা উঠবো কোথা?"

হীরালাল বলিল, "সেই ত সমস্যা। নৈনিতালের কয়েকটা হোটেলের বিজ্ঞাপন এতে রয়েছে বটে, কিন্তু সবই দেখ্‌ছি, সাহেবদের হোটেল। সেখানে গিয়ে ওঠা কি আমাদের পোষাবে?"

"তা কি আর পোষায়? তা হ'লে নৈনিতাল-ফৈনিতাল ছেড়ে দাও—ঐ দার্জ্জিলিঙই ভাল। কাছাকাছি যায়গা, ভাড়াও কম, বাড়ী-টাড়ীও একটা সহজে পাওয়া যাবে। দার্জ্জিলিঙের কত খালি বাড়ীর বিজ্ঞাপন ত কাগজে থাকে দেখতে পাই!"

হীরালাল বলিল, "তা থাকে,—তবে সেখানেও ত সমস্যা!"

"চেনা লোকের সঙ্গে দেখা হয়ে যাবার কথা বল্‌ছ ত? তা

আমি পর্দ্দানশীন সেজে থাক্‌বো এখন, আমি তোমার ঘরেরটি কি বাইরেরটি, কে-ই বা জানতে পারবে? এক পাতা সিঁদূর কিনে এনে দিও আমায়—আর সোণার পাতে মোড়া একগাছা সাবিত্রী নোয়া।"—বলিয়া রেবতী হাসিল।

হীরালাল বসিয়া চিন্তা করিতে লাগিল। শেষে বলিল, "কিন্তু তুমি পর্দ্দার ভিতরে আবদ্ধ হয়ে থাকলে তোমার স্বাস্থ্যের উপকারটা কি হবে? সকালে বিকালে একটু বেড়ানো দরকার ত? জুতো মোজাও তোমায় পরতে হবে, নইলে বেড়াবে কি ক'রে?"

রেবতী বলিল, "সেটা আর আজকাল দোষ ব'লে গণ্য হয় না। দার্জ্জিলিঙ গিয়ে আমি দেখেছি ত পূর্ব্বে, কত হিন্দু ঘরের বউ, দিব্যি জুতো মোজা প'রে স্বামীর সঙ্গে বা অন্য কোনও পুরুষ অভিভাবকের সঙ্গে বেড়াতে বেরোয়। তবে হ্যাঁ, পথে স্বামীর কোনও বন্ধুর সঙ্গে দেখা হ'লে তারা শেকহ্যাণ্ড ক'রে হাডুডু বলে না, একটু অন্য দিকে মুখ ফিরিয়ে দাঁড়িয়ে থাকে। কেউ কেউ বা রিক্‌সা ক'রে বেরোয়,—একটু দূরে গিয়ে, নির্জ্জন স্থান দেখে নেমে, হেঁটে বেড়ায়।"

হীরালাল বলিল, "তবে তাই চল। দার্জ্জিলিঙেই তিনটে মাস কাটিয়ে আসা যাক্‌। প্রথমে গিয়ে জুবিলি স্যানিটেরিয়মে ওঠা যাবে, তার পর দেখে শুনে একটা বাড়ী ঠিক ক'রে নেওয়া যাবে, কি বল? স্যানিটেরিয়মে পরিবার নিয়ে থাকবার ব্যবস্থাও আছে শুনেছি।"

দুই জন ঝির মধ্যে সৌদামিনী সঙ্গে যাইবে স্থির হইল। অন্য

ঝি কিছু দিন হইতে বাড়ী যাইবার জন্য ছুটী চাহিতেছিল—সে বাড়ী যাউক। দ্বারবান হরি সিং এখানে থাকিয়া বাড়ী আগলাইবে। জিনিষপত্র যাহা প্রয়োজন, তাহারও একটা তালিকা প্রস্তুত হইতে লাগিল।

দেখিতে দেখিতে রাত্রি ৯টা বাজিয়া গেল। হীরালাল বলিল, "এইবার খাবার দিতে বলি,—তুমি রোগা মানুষ, আর বেশী রাত ক'রে খাওয়া ঠিক নয়।"—বলিয়া হীরালাল সৌদামিনীকে ডাকিয়া উভয়ের খাবার আনিতে আদেশ করিল।

পরদিন সারাটা দিন যে হীরালালের কোথায় দিয়া কাটিয়া গেল, তাহা সে বুঝিতে পারিল না। জিনিষ-পত্র কেনা, শিয়ালদহ ষ্টেশনে গিয়া গাড়ী রিজার্ভ করা, স্যানিটেরিয়মে ফ্যামিলি কোয়ার্টার্স ঠিক রাখিবার জন্য দার্জ্জিলিঙে টেলিগ্রাফ করা, আহীরিটোলার মেসে গিয়া হিসাব-পত্র চুকাইয়া দিয়া নিজের জিনিষপত্র লইয়া আসা, ইত্যাদি। হীরালালের নিজের জন্য আলমোরা বা নৈনিতালের উপযোগী দুই প্রস্থ গরম সুট পূর্ব্বেই অর্ডার দেওয়া হইয়াছিল, সে গুলিও আনিতে হইল।

সন্ধ্যার পর হীরালাল বাড়ী ফিরিয়া একান্ত অবসন্ন দেহে সোফায় এলাইয়া পড়িল। রেবতী সোডা-মিশ্রিত কিঞ্চিৎ "ঔষধ" হীরালালকে পান করাইয়া তাহার শুশ্রূষায় প্রবৃত্ত হইল। এখন আর এ সকল বিষয়ে হীরালালের কোনও 'প্রেজুডিস্' ছিল না।

দার্জ্জিলিঙে পৌঁছিয়া, বাড়ী খুঁজিয়া লইতে কোন কষ্ট পাইতে

হইল না। সপ্তাহমাত্র স্যানিটেরিয়মে বাস করিয়া রেবতী ও হীরালাল সেই নূতন বাসায় উঠিয়া গেল।

রেবতী ইহার পূর্ব্বে আর একবার দার্জ্জিলিঙে আসিয়া মাসখানেক বাস করিয়া গিয়াছিল, কিন্তু সেবার তাহার চোখে দার্জ্জিলিঙ এত ভাল লাগে নাই। প্রথম মাসটা পরম আনন্দেই রেবতীর কাটিল। প্রভাতে ও বিকালে বেড়াইতে যাইবার পরামর্শই তাহাদের ছিল, কিন্তু প্রভাতে বড় একটা ঘটিয়া উঠিত না,—প্রভাতে চা পান করিয়া স্থানীয় ভৃত্য পাহাড়িয়া বালক কাঞ্চিকে সঙ্গে লইয়া হীরালাল বাজার করিতে যাইত। বাজার হইতে ফিরিয়া আসিতে বেলা ৯টা বাজিত। তাহার পর কিয়ৎক্ষণ গল্প-গুজব করিয়া স্নানাদির ব্যবস্থা। বিকালে চারিটা বাজিলেই উভয়ে সাজসজ্জা করিয়া ভ্রমণে বাহির হইত। প্রথম প্রথম রেবতী বেশী দূর যাইতে পারিত না, বিশেষ, চড়াই উঠিতে হইলেই সে অত্যন্ত হাঁপাইয়া পড়িত; কোথাও বসিয়া কিছুক্ষণ বিশ্রাম করিতে হইত। ক্রমে পথ হাঁটা, চড়াই ওঠা তাহার অভ্যাস হইয়া আসিতে লাগিল, তেমন আর কষ্ট হইত না। তবে এই এক মাসে দুইবার তাহার দেহাশ্রিত ম্যালেরিয়া-অসুর মাথা তুলিবার উপক্রম করিয়াছিল,—কিন্তু রেবতীকে কাবু করিতে পারে নাই। সৌভাগ্যবশতঃ পথে ঘাটে কোনও পরিচিত লোকের সহিত ইহাদের আজিও সাক্ষাৎ হয় নাই।

মাসকাবার হইয়া গেল। রেবতী থিয়েটরের ম্যানেজার বাবুকে পত্র লিখিল, যেন তাহার বেতনের টাকাটা মনি-অর্ডার করিয়া

এখানে পাঠাইয়া দেওয়া হয়। হীরালালও সেই সঙ্গে পত্র লিখিয়া অনুরোধ করিল, ম্যানেজার বাবু যেন দয়া করিয়া তাহার বেতনও রেবতীর টাকার সঙ্গে একযোগে এখানে পাঠাইয়া দেন।

হীরালালের বাড়ীতে যে টাকা পাঠাইতে হইবে, তাহা রেবতীর ব্যাঙ্ক হইতে মনিঅর্ডারে যাইবে, এইরূপ পরামর্শই পূর্ব্ব হইতে ছিল। এখানকার ঠিকানা বাড়ীতে জানানো অভিপ্রেত নহে।

## একত্রিংশ পরিচ্ছেদ

### দার্জ্জিলিঙে

আষাঢ় মাস। দার্জ্জিলিঙে বর্ষা নামিয়াছে। আজ সারাদিন গুঁড়ি গুঁড়ি বৃষ্টি পড়িয়াছে; বৃষ্টির জন্য বিকালে বেড়াইতে বাহির হওয়া যায় নাই।

সন্ধ্যা হইয়া গেল। সমস্ত দিন বাড়ীতে বসিয়া থাকিয়া দুই জনেরই বিরক্তি ধরিয়া গিয়াছিল। হীরালাল আসিয়াই রেবতীর অনুরোধে কাশীশ্বরী পাব্লিক লাইব্রেরীর মেম্বর হইয়াছিল;—সন্ধ্যার পর প্রায়ই উভয়ে ঘণ্টা দুই বহি পড়িয়া কাটাইত। বাজার করিয়া ফিরিবার পথে হীরালাল লাইব্রেরী হইতে বহি বদলাইয়া আনিত। শেষ যে বহিখানা আনিয়াছিল, তাহা গতকল্যই শেষ হইয়া গিয়াছে। আজ বৃষ্টির জন্য হীরালাল নিজে বাজারে যায় নাই—বহিও বদলাইয়া আনা হয় নাই। সময় কাটানোই মুস্কিল।

রেবতী প্রস্তাব করিল, "খানিক ব'সে দু'জনে বিন্তি খেলা যাক এস।"

হীরালাল বলিল, "মন্দ কি! যা হোক কিছু একটা করা যাক্।"

রেবতী শয়নকক্ষে গিয়া তাহারা বাক্স হইতে তাস বাহির

করিয়া আনিল। ছোট একখানা টিপয় মাঝে রাখিয়া দুই জনে বিন্তি খেলা সুরু করিল।

হীরালাল কলের পুতুলের মত বসিয়া খেলিতে লাগিল বটে, কিন্তু খেলায় মনঃসংযোগ করিতে পারিল না। অকারণে তাহার "চৌদ্দ" ধরা পড়িয়া যায়,—তাহার হাতে ফেরাই থাকিতেও রেবতী নিজ "দশ"গুলা লইয়া পলায়ন করে—এইরূপ হইতে লাগিল। হীরালাল হারিতে লাগিল।

রেবতী বলিল, "ও কি হচ্ছে তোমার? মন তোমার কোথায় বল দেখি?"

হীরালাল বলিল, "কি জানি, খেলায় কেমন মন লাগাতে পারছিনে। এ থাক্ গে—দু'জনে ব'সে একটু গল্প করা যাক্ এস।"

"আচ্ছা, হাতের বাজিটা তা হ'লে শেষ হোক্।"—বলিয়া রেবতী তাস ফেলিল।

খেলা শেষ করিয়া, নিজ হাতঘড়ির পানে চাহিয়া রেবতী বলিল, "৮টা বাজে। এইবার পেগ দিতে বলি?"

"বল।"

প্রথম গ্লাসের মাঝামাঝি আসিয়া পৌছিয়া রেবতী বলিল "একটা কথা তোমায় জিজ্ঞাসা কর্‌ব, সত্যি বল্‌বে?"

"কোন্ দিন তোমায় মিথ্যা বলেছি?"—বলিয়া গ্লাসে একটা চুমুক দিয়া হীরালাল উহা রেবতীর হাতে দিল।

রেবতী বলিল, "তা বলনি বটে। আচ্ছা, আজ বিকেল থেকে তুমি কি কিছু ভাবছ? প্রায়ই দেখছি, তুমি যেন কেমন অন্যমনস্ক।

আজ বেলা তিনটের পর থেকে একটিবারও তোমার মুখে আমি হাসি দেখিনি।"

হীরালাল বলিল, "দিনের বেলায় ঘুমানোটা অন্যায় হয়ে গেছে।"

"তা ত হয়েছেই। এই ঠাণ্ডায়, দিনে ঘুমিয়ে শরীরটে আমারও কেমন ম্যাজ-ম্যাজ করছে। কিন্তু তোমার শুধু শরীরটে নয়, মনটাও যেন কেমন বিকল হয়ে গেছে। আচ্ছা, তাই নয় কি?"

হীরালাল বলিল, "মনটাও আমার খারাপ হয়েছে, তা সত্যি।"

"কেন? বাড়ীর জন্যে মন কেমন করছে?"

"ঠিক তাই নয়। একটা দুঃস্বপ্ন দেখেছি।"

রেবতী বলিল, "কি দুঃস্বপ্ন, আমায় বল না গো?"

"তোমায় ব'লে ফল কি? মিছে তোমারও হয়ত মন খারাপ হয়ে যাবে।"

"আমার মন খারাপ হবে—এমন কি স্বপ্ন?—আমি ম'রে গেছি, এই কি তুমি স্বপ্ন দেখেছ?—তা যদি দেখে থাক, তাকে ত দুঃস্বপ্ন বলা যায় না,—সেটা ত সুস্বপ্ন, ভাই!"

হীরালাল বলিল, "না, সে স্বপ্ন আমি দেখিনি। যা দেখেছি, তোমায় বলব—কিন্তু গ্লাস খালি হয়ে গেছে, আর একটু ঢাল। আমি যা স্বপ্ন দেখেছি, শুনে তুমি বল, আমার এখন কি করা কর্ত্তব্য।"

রেবতী আবার গ্লাস ভর্ত্তি করিয়া দিল। হীরালাল কিঞ্চিৎ পান করিয়া, রেবতীকে দিয়া, নীরবে একটা সিগারেট ধরাইল।

রেবতী কাতর নয়নে হীরালালের পানে চাহিয়া প্রতীক্ষা করিতে লাগিল।

হীরালাল তখন ধীরে ধীরে বলিল, "মরার স্বপ্নই দেখেছি বটে। স্বপ্ন দেখলাম, যেন দেশে গেছি, আর সুরবালা মৃত্যুশয্যায়। আমাকে দেখে যেন তার দু'টি চোখ দিয়ে টস্-টস্ ক'রে জল পড়তে লাগল। আমি রুমাল দিয়ে তার চোখের জল মুছিয়ে দিয়ে, তার মাথায় গায়ে হাত বুলুতে লাগলাম। সে যেন আমার পায়ের ধূলো নেবার জন্যে হাত বাড়িয়ে আমার পা খুঁজতে লাগলো। আমি তাকে বল্লাম, 'তুমি সতীলক্ষ্মী—পুণ্যবতী, আমি পাষণ্ড পাপী দুরাচার—আমার পায়ের ধূলো নিয়ে নিজেকে তুমি অপবিত্র ক'রো না।' কিন্তু সে শুনলে না,—আমার পায়ের ধূলো নিয়ে মাথায় দিয়ে, চোখ বুজে রইল। তার মুখখানি তখন শান্তিতে পরিপূর্ণ হয়ে উঠল। সে, চোখ বুজেই রইল। কিছুক্ষণ তার মুখের দিকে চেয়ে থেকে, আমি তাকে নাম ধ'রে ডাকলাম, কিন্তু আর উত্তর পেলাম না। নাকে হাত দিয়ে দেখলাম, নিশ্বাস আর বইছে না—সব শেষ হয়ে গেছে।"

রেবতী শুনিয়া চক্ষু নত করিয়া নীরবে বসিয়া রহিল।

কিয়ৎক্ষণ উভয়েই নীরব। শেষে রেবতী বলিল, "তুমি এখানে এসে অবধি বাড়ীতে চিঠিপত্র কিছুই লেখনি,—নয়?"

হীরালাল বলিল, "কৈ আর লিখেছি।"

"তাদের কোনও চিঠিও তুমি ত কৈ পাও নি! বোধ হয়,

তোমায় তাঁরা চিঠিপত্র যা লিখেছেন, তা সেই আহীরিটোলার বাসাতেই এসে প'ড়ে আছে।"

"সম্ভব।"

"বিপিন বাবুর নামে একটা তার পাঠিয়ে দাও না। বাড়ীর সবাই কে কেমন আছেন, জিজ্ঞাসা কর। এত দিন বাড়ীতে কোনও চিঠিপত্র না লেখা তোমার খুব অন্যায় হয়ে গেছে কিন্তু।"

"আজ লিখি কাল লিখি ক'রেই লেখা হয় নি। আর, কিই বা লিখবো ছাই! তবে কলকাতা ছাড়বার আগে বিপিনকে আমি একখানি ছোট চিঠি লিখেছিলাম,—পাকেপ্রকারে সব কথা তাকে জানিয়েছিলাম। আর তাকে লিখেছিলাম, বাড়ীর লোক যদি তাকে জিজ্ঞাসা করে, তা হ'লে সে যেন বলে সে আমার চিঠি পেয়েছে আমি ভালই আছি।"

"তুমি যে দার্জ্জিলিঙে আসছ সে কথা তাঁকে জানিয়েছিলে?"

"না—তা জানাই নি। লিখেছিলাম, অজ্ঞাতবাসে যাত্রা করছি, তিন মাস পরে কলকাতায় ফিরে এসে আবার চিঠি লিখ্‌বো।"

রেবতী বলিল, "তুমি টেলিগ্রাফ ক'রেই দাও। বিপিন বাবু যখন আসল কথাই জানেন, তখন দার্জ্জিলিঙে তোমার ঠিকানা জানলে কি আর তেমন ক্ষতি হবে? আর্জেন্ট ক'রে দাও—কাল দিনের মধ্যে এক সময় জবাব এসে পৌঁছবে।"

রেবতীর পরামর্শ অনুসারে হীরালাল টেলিগ্রাম লিখিল। ভৃত্য-বালক কাঞ্চি তখনই গিয়া সে টেলিগ্রাম রওয়ানা করিয়া আসিল।

পরদিন বেলা দুইটার পর তারের জবাব আসিল। বিপিন বাবু লিখিয়াছেন, "তোমার বাড়ীর সকলেই কুশলে আছেন, কোনও চিন্তা নাই।"

টেলিগ্রাম পাইয়া হীরালালের মনটা নিশ্চিন্ত হইল। তাহার মুখে আবার হাসি ফুটিল।

রেবতী হাসিতে হাসিতে বলিল, "দেখলে ত! আমি তোমায় বলেছিলাম, কিছু ভয় নেই, সুরবালা ভালই আছে। এখন আমায় কি বক্‌শিস দেবে দাও।"

হীরালাল বলিল, "আমার থাকবার মধ্যে ত আমি নিজেই—তা ত তোমায় দিয়ে ফেলেছি! আর কোথায় কি পাব বল?"

এইরূপ হাস্য-পরিহাসের মধ্যে চা-পান সমাপ্ত করিয়া, উভয়ে বেড়াইতে বাহির হইল। আজ আকাশটা বেশ পরিষ্কারই ছিল।

"আজ কোন্ দিকে যাওয়া যায়?"—গল্প করিতে করিতে দুই জনে পদচালনা করিল। ক্রমে উভয়ে দার্জ্জিলিঙের হিন্দুশ্মশানের দিকে নামিতে লাগিল। শ্মশানভূমির প্রান্ত দিয়া ক্ষুদ্র গিরি-নির্ঝরিণী কুলু-কুলু শব্দে বহিয়া চলিয়াছে। নিকটে কোথাও জনমানব দৃষ্ট হইতেছে না। দাহস্থানের কাছাকাছি পৌঁছিয়া দুই জনে কিছুক্ষণ দাঁড়াইয়া রহিল। এ স্থানে পূর্ব্বেও একদিন ইহারা বেড়াইতে আসিয়াছিল। রেবতী জিজ্ঞাসা করিল, "ফিরবে? না, একটু বসা যাবে?"

হীরালাল বলিল, "চল, জলের কাছে বসি। ঐ দেখ, মস্ত এক খানা পাথর রয়েছে—বসবার সুবিধে আছে।"

শ্মশানভূমি প্রদক্ষিণ করিয়া, দুই জনে গিয়া সেই শিলাতলে উপবেশন করিল।

রেবতী বলিল, "আচ্ছা, তোমার সে টেলিগ্রামখানায় দেখেছিলে, কখন বিপিন বাবু সেটা রওয়ানা করেছিলেন ?"

হীরালাল পকেট হইতে টেলিগ্রাম বাহির করিয়া, উহা পরীক্ষা করিয়া বলিল, "আজ সকালে ১০টা ২০ মিনিটে।"

"তা হ'লে আজ সকালেই বোধ হয় বিপিন বাবু তোমার টেলিগ্রামখানা পেয়েছিলেন ?"

"তাই সম্ভব।"

"তিনি বোধ হয়, তোমার বাড়ীতে গিয়ে, সবাই কেমন আছে জেনে এসে, তার পর তার করেছেন ?"

"নিজে গিয়ে হোক, অথবা কাউকে আমাদের বাড়ীতে পাঠিয়ে হোক্, খবরটা আগে নিয়েছেন নিশ্চন।"

"আচ্ছা, কলকাতা থেকে তুমি তাঁকে যে চিঠি লিখে এসেছ, সে চিঠি পেয়ে তিনি কথাটা সেখানে প্রকাশ ক'রে দেন নি ত ?"

"সে রকম হাল্কা সে নয়।"

"এত দিন তিনি তোমার ঠিকানা জানতেন না, কাযেই সে চিঠির কোন উত্তর দিতেও তিনি পারেন নি। এইবার ঠিকানা জেনেছেন, এইবার একখানা খুব কড়া চিঠি তুমি পাবে বোধ হয় তাঁর কাছ থেকে। আমার সঙ্গে মিশতে পৈ-পৈ ক'রে তোমায় বারণ করেছিলেন। যে ভয়ে করেছিলেন, শেষে তাই তুমি ঘটালে, তবে ছাড়লে।"

হীরালাল এ কথার কোন উত্তর করিল না, শুধু তাহার মুখে একটু বিষাদের হাসি প্রকাশ পাইল।

হীরালালকে নীরব দেখিয়া রেবতী আদরের স্বরে জিজ্ঞাসা করিল, "হ্যাগা, তুমি কি ভাবছ, বল না!"

হীরালাল বলিল, "বিশেষ কিছু নয়। কাল সন্ধ্যেবেলায় তোমাকে যখন আমি স্বপ্নের কথা বলেছিলাম, তখন একটা কথা বলতে ভুলেছি। স্বপ্নে সুরোকে যখন পোড়াতে গিয়েছিলাম, তখন আমাদের গ্রামের নদীর ধারের সে শ্মশান ত দেখিনি। এই শ্মশানটাই দেখেছিলাম।"

রেবতী আশ্চর্য্য হইয়া বলিল, "এই শ্মশান! বল কি?"

হীরালাল বলিল, "হ্যাঁ, ঠিক এই শ্মশান।"

রেবতী বলিয়া উঠিল, "ওঃ, তা হ'লে বুঝেছি!"

"কি বুঝেছ?"

"স্বপ্নে সুরোকে তুমি পোড়াতে আসনি, আমাকেই পোড়াতে এসেছিলে।"

"না না—সুরোকে। আমাদের বাড়ীতে, আমার শোবার ঘরে, সেই তক্তপোষের উপর—সুরো আমার পায়ের ধূলো নিয়ে চোখ বুজলে—সেখানে তুমি যাবে কি ক'রে?—সে সুরোই!"

রেবতী বলিল, "বর্দ্ধমান জেলার সেই মাধবপুর গ্রাম থেকে সুরোর দেহ দার্জ্জিলিঙের এই শ্মশানেই বা আসবে কেমন ক'রে, তাই বল। সুরো সতীলক্ষ্মী, সে কেন মরবে? সে দীর্ঘজীবী হয়ে বেঁচে থাকুক, পাকা মাথায় সিঁদূর পরুক—আমিই বোধ

হয় এই দার্জ্জিলিঙে দেহ রাখবো। তুমি আমায় পুড়িয়ে—কাঁদতে কাঁদতেই বোধ হয়—কলকাতায় ফিরে যাবে। দেখ, লোকে কথায় বলে, স্বপ্নে আপনার ভাল বা মন্দ কিছু দেখলে সেটা পরের হয়।"

হীরালাল রেবতীর একখানি হাত নিজ হাতের মধ্যে লইয়া গদ্‌গদ স্বরে বলিল, "তুমিই কি আমার পর?"

রেবতী সেইরূপ স্বরে বলিল, "পর না ত কি? এ জন্মে ত পর! আসছে জন্মে যদি পার ত তোমার রেবিকে আপন ক'রে নিও। জাল সিঁদুর, জাল নোয়া যেন আমায় আর না পরতে হয়!"—বলিতে বলিতে রেবতীর চক্ষু দিয়া টপ্-টপ্ করিয়া জল পড়িতে লাগিল।

"ছি ছি, মিছে তুমি মন খারাপ করছ কেন ভাই?"—বলিতে বলিতে হীরালাল সযত্নে রেবতীর অশ্রু মুছাইয়া দিল। বলিল, "চল, এবার ফেরা যাক্। ঐ দেখ, সূর্য্য ডুবে যাচ্ছে। অনেকটা দুর চড়াই উঠতে হবে।"

রেবতী বলিল, "না, আর একটু বসি। সত্যি, আমার বেশ লাগছে। শ্মশানে এলে মানুষের মন পবিত্র হয়, সে কথা ত মিথ্যে নয়! আমি এমন পাপী মানুষ, আমারও মনে হচ্ছে, যেন কত উঁচুতে উঠেছি।"

হীরালাল নীরবে, নতমুখে বসিয়া রহিল। রেবতীও কিয়ৎক্ষণ নীরব থাকিবার পর বলিল, "আচ্ছা, যে পাপী, সে যে চিরকাল পাপীই থাকবে, এমন কিছু কথা আছে কি?"

হীরালাল মুখ তুলিয়া বলিল, "নিশ্চয়ই না।"

"তা হ'লে, আমরা দু'জনে ইচ্ছা করলে ত এই পাপ পথ পরিত্যাগ করতে পারি ?"

হীরালাল বিষাদপূর্ণ স্বরে বলিল, "ভালবাসা কি পাপ ?"

রেবতী বলিল, "আমি মূর্খ মেয়েমানুষ। ভালবাসা পাপ কি না, তা জানিনে। কিন্তু কারু মন্দ করা, কারু মনে কষ্ট দেওয়া, নিশ্চয়ই পাপ। সুরবালা তোমার বিবাহিতা স্ত্রী—তোমার উপর সম্পূর্ণ অধিকার তারই! আমি তার স্বামীটিকে কেড়ে নিচ্ছি—তা আমি তাকে যতই ভালবাসি না কেন—এটা নিশ্চয়ই পাপ। তবে, ভালবাসা যে পাপ নয়, সেটাও ঠিক। কেন না, পূর্ব্বেও আমি অন্য পুরুষের সংস্রবে এসেছি, তখন কৈ এক দিনও ত আমার মনে হয় নি যে, আমি তার বিবাহিতা স্ত্রীর সর্ব্বনাশ করছি। আজ আমার সে কথা কেন মনে হচ্ছে জান?—ভালবাসা যে কি জিনিস, তা ত আগে জানতাম না! আগে বুঝতাম স্বার্থসিদ্ধি—বাসনা-পরিতৃপ্তি। তোমাকে পেয়ে এত দিনে আমি সত্যি ভালবাসা যে কি, তার স্বাদ পেয়েছি। সেই ভালবাসার আগুনে, আমার মনের সব ময়লা পুড়ে ছাই হয়ে যাচ্ছে। এখন আমার কি মনে হয় জান?—আমি স্বচ্ছন্দে, সতীকে তার পতি ফিরিয়ে দিয়ে, চ'লে যেতে পারি। পুরাণের যুগে, পুণ্যাত্মা রাজা, অন্যকে পৃথিবী দান ক'রে নিজে নিঃস্ব হ'তে পারতেন; আমি কি পরের জিনিষের লোভটুকুও পরিত্যাগ করবার মত শক্তি রাখিনে?"—বলিয়া নীরব হইল।

হীরালাল ধীরে ধীরে রেবতীর একখানি হত টানিয়া লইয়া,

নিজ বক্ষে তাহা চাপিয়া ধরিয়া বলিল, "আমার বুকের ভিতরটা কি রকম তোলপাড় করছে, দেখ।"

রেবতী নিজ হাতখানি হীরালালের বুকের উপর চাপিয়া ধরিয়া বলিল, "তুমি অধীর হচ্ছ কেন, ভাই? সত্যিই কি আমি মরবো, কিংবা সত্যিই কি আমি তোমায় ছেড়ে চ'লে যাব? মুখেই এত বক্তৃতা করলাম—অভিনেত্রী যদি বক্তৃতা না করবে ত করবে কে বল? যা বল্লাম, সত্যিই কি আমি তা পারবো?—সত্যিই কি এত উঁচুতে আমি উঠেছি? ষ্টেজের উপর আমি যে সীতা সাজি—অগ্নিপরীক্ষায় পার হয়ে আসি—এও বোধ হয় সেই রকম। না-না,—আর এ শ্মশানে বেড়াতে আসা হবে না।" এ পর্য্যন্ত রেবতী হাসিতে হাসিতে বলিল। তার পর হঠাৎ তাহার মুখখানি আবার গম্ভীর হইয়া উঠিল। বলিল, "এবার যে দিন আস্‌বো—তুমি আসবে পায়ে হেঁটে, আমি আসবো কাঁধে চ'ড়ে। ওঠ ভাই—চল এখন বাড়ী যাই—অন্ধকার হবার আর দেরী নেই।"

দুই জনে তখন উঠিয়া, হাত-ধরাধরি করিয়া গৃহাভিমুখে চলিল।

# দ্বাত্রিংশ পরিচ্ছেদ

## দুশ্চিন্তা।

সুরবালার মনে মনে আশা ছিল, গত রবিবারে বিশেষ কার্য্যে আটকাইয়া পড়াতে তিনি বাড়ী আসিতে পারেন নাই, আগামী রবিবারে "নিশ্চয় বোধ হয়" আসিবেন। প্রাণ বলে, "নিশ্চয়" আসিবেন; না আসিলে আমার গতি কি হইবে? কিন্তু সাংসারিক বুদ্ধি, ঐ "নিশ্চয়"এর সঙ্গে একটা "বোধ হয়" লাগাইয়া দেয়! আকাঙ্ক্ষা অতিশয় প্রবল বলিয়াই কি সব সময় তাহা মিটে? অভাব অতিমাত্রায় যন্ত্রণাদায়ক বলিয়াই কি সত্বর তাহার পরিপূরণ হইয়া যায়? সুরবালা মনে মনে আশা করিতে লাগিল, শনিবার নাগাইদ বোধ হয় আবার পত্র আসিবে, "আগামী রবিবার সন্ধ্যার পর আটটা নয়টার মধ্যে আমি বাড়ী পৌছিব।"

বৃহস্পতিবার অপরাহ্নে হীরালালের প্রেরিত মনি-অর্ডারটি বিপিন বাবুর হস্তে আসিয়া পৌছিল। সন্ধ্যার পর তিনি হীরালালের জননীর উদ্দিষ্ট চল্লিশটি টাকা হাতে করিয়া তাহাদের বাড়ী গিয়া উঠানে দাঁড়াইয়া বলিলেন, "খুড়ীমা! হীরুদাদা টাকা পাঠিয়ে দিয়েছে।" এই কথা শুনিয়া হীরালালের জননী যে কি পরিমাণ আনন্দিত হইলেন, তাহা বলাই বাহুল্য। বিপিন বাবুকে আদর অভ্যর্থনা করিয়া বসাইলেন। পিয়ন নোট দিয়া গিয়াছিল, কিন্তু বিপিন বাবু সে নোট রাখিয়া নিজ তহবিল হইতে চল্লিশটি রূপার

টাকা কাগজে মুড়িয়া পকেটে করিয়া লইয়া গিয়াছিলেন। হীরালালের মাতা টাকা পাইয়া সেগুলি মাথায় ঠেকাইয়া, কয়েকটি টাকা দেব-দেবীগণের পূজার জন্য তুলিয়া রাখিলেন। বিপিন বাবুকে জিজ্ঞাসা করিলেন, "হ্যাঁ বাবা, হীরু কবে বাড়ী আসবে, তা কিছু লিখেছে?" বিপিন বাবু মনি-অর্ডারের কুপনটি সঙ্গে করিয়া লইয়া গিয়াছিলেন, উহা পড়িয়া শুনাইয়া বলিলেন, "না খুড়ীমা, কবে আস্‌বে, তা ত কিছু লেখেনি।"

সুরবালার মনটি সন্দেহ-দোলায় দুলিতে লাগিল—আগামী রবিবারে স্বামীর আগমন সম্বন্ধে আশা অত্যন্ত ক্ষীণ হইয়া পড়িল। একে ত আসিবার বিষয় কোনও কথাই লেখা নাই, তদুপরি আগামী রবিবারে যদি আসা ঘটিত, তবে কি অনর্থক মাসুল খরচ করিয়া টাকাগুলি তিনি মনি-অর্ডার করিতেন? সঙ্গেই লইয়া আসিতেন।

রবিবার আসিল ও চলিয়া গেল,—হীরালালের কোনও সংবাদ নাই। দিন গণিতে গণিতে আরও একটা রবিবার আসিল, হীরালালের কোনও পত্রাদি না আসায়, তাহার জননী চিন্তিত হইয়া পড়িলেন। তিনি সুরবালাকে জিজ্ঞাসা করিলেন, "বউমা, তুমি কি হীরুকে কোনও চিঠিপত্র লিখেছ?"

সুরবালা বলিল, "হ্যাঁ মা, আমি দু'খানা চিঠি লিখেছি। কিন্তু কোনও জবাব ত এল না!"

"কবে লিখেছ?"

"একখানা লিখেছি, যে দিন বিপিন ঠাকুরপো টাকা দিয়ে

গেলেন, তার পরের দিন। আর একখানা লিখেছি পাঁচ ছ'দিন হ'ল।"

গৃহিণী বলিলেন, "তাই ত! চিঠি কেন আসছে না? শরীর-গতিক কেমন আছে, তাই বা কে জানে!"

সুরবালা মুখ ফিরাইয়া লইয়া, একটি নিশ্বাস ফেলিয়া অন্যত্র চলিয়া গেল। ছোটগিন্নী সেখানে আসিয়া দাঁড়াইলেন। তাঁহাকে দেখিয়া বড়গিন্নী জিজ্ঞাসা করিলেন, "ছোটবৌ, চুণি কোথায় গেল?"

"কি জানি, কোথায় বেরিয়েছে। কেন দিদি?"

"তাকে একবার বিপিনের কাছে পাঠাতাম, যদি তার কাছে হীরুর কোনও চিঠিপত্র এসে থাকে।"

"আচ্ছা, চুণি বাড়ী এলেই পাঠাব এখন।"

বেলা প্রায় ১১টার সময় চুণি বাড়ী ফিরিয়া হাঁকিল—"তোমাদের রান্না-বান্না হয়ে থাকে যদি ত তেল দাও, নেয়ে আসি!"

ছোটগিন্নী রান্নাঘর হইতে বাহিরে আসিয়া বলিলেন, "হতভাগা ছোঁড়া! কোথায় ছিলি এত বেলা অবধি বল্ দেখি? পেট জ্বলে উঠেছে, তাই বুঝি বাড়ী ব'লে মনে পড়েছে?"

চুণি বলিল, "কেন, আজ রবিবার ছুটীর দিনটেও বাড়ীতে ব'সে ব'সে ভেরাণ্ডা ভাজতে হবে না কি? দাও, তেল দাও।"

"কোন্ চুলোয় গিয়েছিলি, বল না?"

"চুলোয় যাব কি দুঃখে? ঘোষেদের বাগানে আমরা গুলি-দাঁড়া খেলছিলাম। সব কাযেরই কি কৈফেৎ তোমাদের কাছে

দিতে হবে নাকি? ভাল জ্বালা! এখন একটু তেল দেবে? না রুখ্‌খু নেয়ে আস্‌বো?"

"নাইবি এখন। আচ্ছা, যা দেখি চট্‌ ক'রে একবার জমীদার-বাড়ীতে। বিপিন দাদাকে গিয়ে বল যে, অনেক দিন হীরুদাদার কোনও চিঠিপত্র না আসাতে বাড়ীর সবাই ভেবে মরছে, আপনার কাছে তাঁর কোনও চিঠিপত্র এসেছে কি?"

চূণি বলিল, "হ্যাঁ, বেলা দুপুর বাজতে চল্ল, ক্ষিদেয় পেট চোঁ-চোঁ করছে, এখন এই রোদ্দুরে আমি যাই জমিদার-বাড়ীতে! আমার ত আর মনিষ্যির প্রাণ নয়—আমি যেন একটা গোরু কি ভেড়া।"

মা হাসিয়া বলিলেন, "তুই একটা গাধা! যা যা, চট ক'রে জিজ্ঞেস ক'রে আয়, মিছে দাঁড়িয়ে তক্ক করিস নে!"

বড়গিন্নী মালা জপ করিতেছিলেন, উহা শেষ করিয়া বলিলেন, "আচ্ছা, এখন যেতে হবে না, ও বেলাই যাস না হয়। এখন যা, নেয়ে এসে ভাত খা। দাও ছোটবৌ, ওকে একটু তেল দাও।"

আহারাদি শেষ করিয়া পাণ লইয়া চূণি উচ্চস্বরে বলিল, "দেখ, একটা বিশেষ কাযে এখনই আমি বেরুচ্চি। অমনি ঐ দিক থেকেই জমীদার-বাড়ীতে গিয়ে খবর এনে দেবো—পাঁচটার মধ্যেই আমি ফিরবো, তোমরা নিশ্চিন্তি থাক।"—বলিয়া বালক চটিজুতা ফট্‌-ফট্‌ করিতে করিতে বাহির হইয়া গেল।

পাঁচটার সময় চূণি ফিরিয়া আসিল। বড়গিন্নী জিজ্ঞাসা করিলেন, "হ্যাঁ বাবা, গিয়েছিলি সেখানে?"

চুণি পা ধুইবার আয়োজন করিতে করিতে বলিল, "সেইখান থেকেই ত আসছি!"

"কি বল্লে বিপিন? চিঠিপত্র কিছু পেয়েছে?"

চুণি বলিল, "বিপিন দাদার সঙ্গে মোটে দেখাই হ'ল না, বলবো কি! বৈঠকখানায় তাকে দেখতে না পেয়ে বাড়ীর ভিতর পর্য্যন্ত গেলাম। সেখানে নেই। তখন মাথায় হঠাৎ এক বুদ্ধি এল। ভাবলাম, বিপিন দাদার কাছে যদি কোনও চিঠি এসে থাকে, তবে তার বউ নিশ্চয়ই সে কথা জানে। বিপিন দাদার বউকে গিয়ে সব কথাই খুলে বল্লাম। বউ বল্ল, "হ্যাঁ চিঠি এসেছে বৈ কি, তোর হীরুদা ভালই আছে, ভাবতে বারণ ক'রে দিস।"

বড়গিন্নী হাঁকিয়া বলিলেন, "তবে কে বলে রে ছেলের বুদ্ধি নেই? কবে চিঠি এসেছিল, তা কিছু বল্লে?"

চুণি পা ধুইতে ধুইতে বলিল, "ভাল কথা মনে প'ড়ে গেল, কবে চিঠি এসেছিল, তা কিছু বল্লে না বটে, কিন্তু বউদিদিকে একবার গিয়ে দেখা করতে বলেছে।"

বড়গিন্নী বলিলেন, "তোর বউদিদিকে যেতে বলেছে?"

চুণি বলিলেন, "হাঁ গো হাঁ, আমার বৌদিদিকে না ত কি কেষ্টার বউদিদিকে? বলেছে, বিশেষ দরকার আছে।"

সুরবালা অদূরে দাঁড়াইয়া সকল কথাই শুনিতেছিল। কৈ আর কখনও ত বিপিন বাবুর স্ত্রী এরূপ ভাবে ডাকিয়া পাঠান না! কারণটা কি? কেবল একটু গল্প সল্প করিবার জন্য? না, তাহা ত বোধ হয় না, কারণ, তিনি বলিয়া দিয়াছেন, বিশেষ প্রয়োজন আছে।

কি এমন বিশেষ প্রয়োজনে বিপিন বাবুর স্ত্রী তাহাকে ডাকিয়া পাঠাইয়াছেন? কোনও মন্দ সংবাদ কি? যাহা হউক, স্বামী ভাল আছেন, এ কথা ত তিনি স্পষ্ট করিয়াই বলিয়াছেন,—এমন কি, ভাবিতে পর্য্যন্ত বারণ করিয়া দিয়াছেন।

চুণি হাত-মুখ ধুইলে, তাহাকে জলযোগ করাইয়া সুরবালা তাহাকে একান্তে ডাকিয়া জিজ্ঞাসা করিল, "হ্যাঁ রে চুণি, বিপিন বাবুর বউ তোকে কি সব কথা বলেছে, আমি ভাল ক'রে শুনতে পাই নি! সব কথা ঠিক ঠিক ক'রে আমায় বল্ দেখি।"

চুণির মেজাজটা জলযোগান্তে বেশ প্রসন্ন ছিল, বিপিন বাবুর স্ত্রীর সহিত তাহার কথাবার্ত্তাগুলির পুনরুক্তি করিল। কিন্তু পূর্ব্বে যাহা বলিয়াছিল, তাহার সহিত বিশেষ কোনও তফাৎ হইল না।

সুরবালা জিজ্ঞাসা করিল, "কবে যেতে হবে, তা কিছু বলেছে?"

"না, তা কিছু বলেনি। কেবল বল্লে, একবার এসে আমার সঙ্গে দেখা করতে বলিস্, বিশেষ দরকার আছে। হ্যাঁ, ভাল কথা মনে পড়ে গেল। বলেছে, তোর বউদিদি যেন একলা আসে, কাকীমা টাকীমা কাউকে সঙ্গে নিয়ে নয়।"

"বিপিন বাবু কোথায় ছিলেন সে সময়?"

"বল্লাম যে, বিপিন দাদার সঙ্গে মোটে ত দেখাই হ'ল না। তিনি যে পাঁচ ছ' দিন হ'ল দেহাতে গেছেন, এখনও ত ফেরেন নি।"

সুরবালা বলিল, "আচ্ছা, আজই তা হ'লে সন্ধ্যার পর আমায় নিয়ে চল্, কি বলিস?"

চুণি বলিল, "সন্ধ্যার পর? তা আমি নিয়ে যেতে পারি, আমার

নিজের কোনও আপত্তি নেই। কিন্তু জেঠীমা কি সন্ধ্যার পর তোমায় যেতে দেবেন? রাত-বিরেত বউ-ঝি পথঘাটে বেরোন কি ভাল?”

সুরবালা বলিল, “মা যদি যেতে দেন, তা হ’লে নিয়ে যাবি ত?”

“হ্যাঁ, তা যাব না কেন?”

সুরবালা প্রথমে শ্বাশুড়ীর নিকট দরবার না করিয়া, ছোট-কাকীমার নিকট গেল। তাঁহাকে সব কথা বুঝাইয়া বলাতে তিনিও বলিলেন, “হ্যাঁ, সত্যিই ত। ভাবনার কথাই ত বটে। বিশেষ, তোমায় একলা যেতে বলেছে, আমাদের কারু সঙ্গে নয়। কোনও গোপনীয় কথাই আছে নিশ্চয়!”

সুরবালা বলিল, “তুমি কাকী-মা, মাকে ব’লে তাঁর মতটা করিয়ে দাও! আমি চুণিকে ব’লে রেখেছি, সে আমায় সঙ্গে ক’রে নিয়ে যাবে।”

“আচ্ছা, দিদিকে আমি বলি গে।”

বড়-গিন্নী প্রথমটা চুণির কথার সম্পূর্ণ তাৎপর্য্যটা হৃদয়ঙ্গম করিতে পারেন নাই। ছোট-বউয়ের সঙ্গে কথাবার্ত্তার পর তাঁহারও মনটি শঙ্কাকুল হইল। সুরবালাকে যাইবার অনুমতি প্রদান করিলেন।

## ত্রয়স্ত্রিংশ পরিচ্ছেদ

### দুঃ-সংবাদ।

বালক দেবরকে সঙ্গে লইয়া সন্ধ্যার পর সুরবালা জমীদার-ভবনে গিয়া উপস্থিত হইল। বিপিন বাবুর স্ত্রী সুহাসনলিনী আসিয়া, "এস দিদি"—বলিয়া সুরবালাকে অভ্যর্থনা করিল। চুণিলালকে বলিল, "চুণি, তুমি ভাই বাইরে গিয়ে বৈঠকখানায় ব'সে থাক,—তোমার বৌদিদির যখন বাড়ী যাবার সময় হবে, তখন আমি তোমায় ডেকে পাঠাব এখন।"

"আচ্ছা"—বলিয়া চুণি প্রস্থান করিল।

সুহাস সুরবালাকে নিজ শয়নকক্ষে লইয়া গিয়া বসাইল। সুরবালা বলিল, "ঠাকুরপো দেহাতে গেছেন শুনলাম, ফিরবেন কত দিনে?"

সুহাস বলিল, "ফিরতে তাঁর বোধ হয় এখনও এক সপ্তাহ দেরী হবে।"—বলিয়া সুহাস নতনেত্রে গম্ভীরভাবে বসিয়া রহিল।

অন্যান্যবার সুরবালার সহিত সুহাসের যখনই সাক্ষাৎ হইয়াছে,—সুহাস কত হাসি হাসিয়াছে, কত গল্প করিয়াছে, আজ তাহার এই গম্ভীর ও বিষণ্ণভাব দেখিয়া সুরবালার শঙ্কাকুল হৃদয় আরও শঙ্কান্বিত হইয়া উঠিল। সে ধীরে ধীরে বলিল, "কি বিশেষ কথা বলবার জন্যে আমায় অমন তাগিদ ক'রে ডেকে পাঠিয়েছ, ভাই?"

সুহাস বলিল, "ব'স, বলছি।"

সুরবালা শঙ্কাপূর্ণ নেত্রে সুহাসের মুখের পানে চাহিয়া রহিল।

সুহাস বলিল, "উনি ত আজ পাঁচ দিন হ'ল বাড়ী-ছাড়া। পশু ওঁর নামে একখানি চিঠি এসেছিল—খামের চিঠি—পোষ্ট কার্ড নয়—আমি সেখানি খুলেছিলাম।"

সুরবালা জিজ্ঞাসা করিল, "কোথা থেকে এসেছিল, কার চিঠি?"

"চুণির দাদার চিঠি।"

"তবে সত্যি তাঁর চিঠি এসেছে? তিনি ভাল আছেন ত ভাই?"—বলিয়া সুরবালা উৎকণ্ঠিতভাবে সুহাসের দিকে চাহিল।

সুহাস বলিল, "ভালই আছেন বটে। কিন্তু ভাই, সে চিঠিতে এমন সব কথা লেখা আছে—যা প'ড়ে আমি হতবুদ্ধি হয়ে গেছি। সে চিঠি প'ড়ে অবধি আমার মনটা ভারী খারাপ হয়ে রয়েছে!"

"কি লেখা আছে সে চিঠিতে?"

"সে ভাই, বড় সর্ব্বনেশে চিঠি। সে চিঠি পেয়ে তিনি কি করতেন জানিনে। হয়ত কোনও উপায় তিনি করতেন। কিন্তু এক সপ্তাহের আগে ত তাঁর বাড়ী ফেরবার সম্ভাবনা নেই। তাই তোমার সঙ্গে পরামর্শ করবার জন্যে তোমায় অত তাগিদ ক'রে ডেকে পাঠিয়েছিলাম। তোমারই বিষয় ভাই। সে চিঠি তোমায় দেখাই—প'ড়ে, যা তুমি ভাল বোঝ, তাই কর।"—বলিয়া সুহাস উঠিয়া গিয়া তাহার আলমারী খুলিল। চিঠিখানি বাহির করিয়া আনিয়া সুরবালার হস্তে দিল।

সুরবালার গা তখন কাঁপিতেছে। চিঠিখানি হাতে লইয়া, খামের উপর লেখা ইংরাজী ঠিকানাটি সে দেখিতে লাগিল। ইংরাজী

না জানিলেও স্বামীর ইংরাজী হস্তাক্ষর সে চিনিতে পারিল। চিঠি খুলিয়া পড়িতে তাহার মনে ভয় হইল। না জানি কি সর্ব্বনাশের কথা তাহার মধ্য হইতে বাহির হইয়া পড়িবে!

সুহাস বলিল, "চিঠি প'ড়ে দেখ।"

সুরবালা তখন কম্পিত হস্তে পত্রখানি খাম হইতে বাহির করিল। খানিকটা পড়িবার পরই তাহার মাথা ঘুরিতে আরম্ভ করিল। পত্রখানি এইরূপ :—

কল্যাণবরেষু

ভায়া, তুমি যাহা আশঙ্কা করিয়াছিলে,—উহা যাহাতে ঘটিতে না পারে, সে জন্ত বারম্বার আমায় সাবধান করিয়া দিয়াছিলে, কত উপদেশ দিয়াছিলে, এবং আমিও সে সময় গর্ব্ব করিয়া তোমায় বলিয়াছিলাম যে, আমার দ্বারা ওরূপ কার্য্য হওয়া অসম্ভব, আমার দুরদৃষ্ট ক্রমে তাহাই ঘটিয়া গিয়াছে। কি অবস্থার ফেরে পড়িয়া এরূপ ঘটনা সম্ভব হইল, তাহা যদি তোমায় আমি খুলিয়া লিখি, তাহা হইলে হয়ত তুমি আমায় খুব বেশী দোষী মনে না-ও করিতে পার —কিন্তু সে সকল কথা তোমায় জানাইতে আমার প্রবৃত্তি হইতেছে না। তুমি আমায় সম্পূর্ণ দোষীই মনে করিও এবং যাহা খুসী বলিয়া গালি দিও—কারণ, আমি অতি নরাধম পাষণ্ডের মতই কায করিয়া ফেলিয়াছি। রেবতীকে লইয়া আমি কলিকাতা পরিত্যাগ করিতেছি—কোথায় যাইতেছি, তাহা তোমায় বলিব না; এ কালামুখ আর আমি তোমাদের দেখাইতে ইচ্ছা করি না। তোমরা মনে করিও যে, তোমাদের হীরালাল মৃত।

তুমি বাল্যকাল হইতে আমায় নিজ সহোদর ভ্রাতার ন্যায় স্নেহ করিয়া আসিয়াছ। কেবলমাত্র সেই সাহসে তোমায় অনুরোধ করিতেছি—না না—ভিক্ষা চাহিতেছি—আমার বৃদ্ধা জননীকে, আমার অনাথা স্ত্রী ও শিশু কন্যাকে দেখিও ইতি।

হতভাগ্য—

হীরালাল!"

পত্র পড়িয়া সুরবালার মুখ-চোখ এমন হইয়া উঠিল যে, সুহাস ভয় পাইয়া গেল। সে তাড়াতাড়ি আলমারী হইতে গোলাপ জলের বোতল বাহির করিয়া আনিয়া সুরবালার মাথায় ও মুখে চোখে ছিটাইতে লাগিল। সুরবালার নিশ্বাস ঘন ঘন বহিতেছে—সে সোফার উপর এলাইয়া পড়িল। সুহাস পাখা লইয়া তাহাকে বাতাস করিতে লাগিল।

কিয়ৎক্ষণ এইরূপ শুশ্রূষার পরে সুরবালা যেন একটু সামলাইয়া উঠিল। একটা দীর্ঘনিশ্বাস ফেলিয়া বলিল, "কি হবে ভাই?"

সুহাস বলিল, "ব্যাপারটা তুমি ঠিক বুঝতে পেরেছ ত?"

সুরবালা বলিল, "তা পেরেছি বৈ কি। কি হবে ভাই? ঐ সর্ব্বনাশী কে, তুমি জান? ঠাকুরপো তোমায় কিছু বলেছিলেন কি?

"হ্যাঁ, কলকাতা থেকে ফিরে এসে সব কথাই আমায় তিনি বলেছিলেন। রেবতী এক জন মস্ত নামজাদা অভিনেত্রী। তারই সুপারিশে বটঠাকুরের ঐ থিয়েটরে চাকরী হয়েছিল। দু'জনের

মধ্যে খুব ঘনিষ্ঠতা দেখতে পেয়েই তিনি ঐ ভয়ে বটঠাকুরকে অনেক বুঝিয়ে সুঝিয়ে, অনেক ক'রে সাবধান ক'রে দিয়ে এসেছিলেন।"

সুরবালা কাতরস্বরে বলিল, "সেই সময় আমায় তুমি এ সব কথা বলনি কেন ভাই?"

সুহাস বলিল, "বল্লে কি ফল হ'ত ভাই? তা ছাড়া, উনিও মনে করেন নি যে, সত্যি সত্যি বটঠাকুরের এত দূর অধঃপতন হবে। আমি তোমাকে বলতে চেয়েছিলাম—কিন্তু উনি বারণ কল্লেন। বল্লেন, 'হীরুদা সে রকম ছেলে নয়। দু'দিনের চোখের নেশা সে কাটিয়ে উঠবেই। কেন মিছামিছি তার স্ত্রীকে এ নোংরা ব্যাপার জানিয়ে একটা অশান্তির সৃষ্টি করা?'—সে যা হোক, এখন তুমি কি করবে বল দেখি? আমার ত ভাই কোনও উপায়ই মাথায় আসছে না! তোমার শাশুড়ীকে কথাটা জানাবে কি?"

"তিনি কি করবেন বল? কোথায় তারা আছে, সেটা জানা থাকলেও বরং চেষ্টা করা যেতে পারতো। কাউকে সঙ্গে নিয়ে তিনি নিজে গিয়ে হোক্, আমাকে খুকীকে সঙ্গে নিয়ে হোক, কাঁদাকাটা ক'রে তাকে ফেরানোর চেষ্টা করা যেতে পারতো। কিন্তু কোথায় তারা রয়েছে, তাই যে জানতে পারা যাচ্ছে না।"

সুহাস বলিল, "তা হ'লে এখন আর কি করবে? এক হপ্তা এখন চুপ-চাপ ক'রে ব'সে থাক, দেখি উনি এসে কি বলেন।"

সুরবালা বলিল, "ঠাকুরপো যদি কলকাতায় গিয়ে খোঁজ-খবর নেন, তা হ'লে, তারা কোথায় লুকালো, তিনি কি আর বের করতে পারবেন না? নিশ্চয়ই পারবেন।"

"বেশ, তবে সেই পরামর্শই রইল। উনি আগে বাড়ী আসুন, তার পর পরামর্শ ক'রে যা হয় স্থির করা যাবে।"

রাত্রি তখন ৯টা বাজিয়া গিয়াছিল। সুরবালা গৃহে ফিরিতে চাহিল। সুহাস চুণিকে ডাকিয়া পাঠাইল।

সুরবালা বলিল, "দেখ ভাই, এ কথা তুমি কারুর কাছে প্রকাশ করেছ কি?—তোমার শ্বাশুড়ীর কাছে কি ননদ-টনদের কাছে?"

"না ভাই, কাউকে আমি কিছু বলি নি।"

"তা হ'লে এখনও বোলো না। আমিও এ কথা এখন বাড়ীর কাউকে বলবো না। ঠাকুরপো ফিরে এলে' তোমরা এ বিষয়ে পরামর্শ কোরে, তার পর আমায় ডেকে পাঠিও, তখন যা হয় হবে।"

সুহাস বলিল, "না, না, কাউকে কিছু বলবো না। এমন ত কোনও খোসখবর নয় যে, লোককে ব'লে জাঁক ক'রে বেড়া'ব। আচ্ছা, আমি যে আজ তোমায় এত ক'রে ডেকে পাঠালাম, তোমার শ্বাশুড়ীরা যদি তোমায় জিজ্ঞাসা করেন কি সব কথাটথা হ'ল, তা হ'লে তুমি তাঁদিকে কি বলবে?"

সুরবালা বলিল, "আমি বল্‌বো,—তাঁর চিঠিখানি স্বচক্ষে আমায় দেখাবার জন্যেই তুমি আমায় ডেকে পাঠিয়েছিলে। অর্থাৎ তুমি যে ব'লে পাঠিয়েছ চিঠি এসেছে, ভাল আছে—সেটা আমরা যাতে মিথ্যা সান্ত্বনা বলে' ম'নে না করি।"

চুণি বৈঠকখানা হইতে আসিল। সুরবালা তাহার সঙ্গে গৃহে ফিরিয়া গেল।

## চতুস্ত্রিংশ পরিচ্ছেদ

### হীরালালের কৌশল।

সপ্তাহ পরে বিপিন বাবু মফঃস্বলে জমীদারী পরিদর্শনান্তে ফিরিয়া আসিলেন। আসিয়া হীরালালের সেই মারাত্মক চিঠিখানি পড়িলেন, —সুরবালাকে ডাকিয়া আনিয়া সে চিঠি দেখানোর কথাও স্ত্রীর নিকট শুনিলেন। হীরালালের উপর তাঁহার বড়ই রাগ হইল। তিনি মুখখানা গম্ভীর করিয়া, গুম্ হইয়া বসিয়া রহিলেন।

সুহাস বলিল, "আমি ও চিঠি খুলেছি ব'লে, সুরো-দিদিকে দেখিয়েছি ব'লে তুমি কি আমার উপর রাগ করলে?"

বিপিন বাবু বলিলেন, "না, তোমার উপর রাগ করিনি। তুমি চিঠি খুলেছিলে ব'লে রাগ করবো কেন? তুমি আমি কি ভিন্ন? তবে তাড়াতাড়ি হীরুদার স্ত্রীকে ডেকে আনিয়ে তাঁকে ও চিঠি না দেখালেই ভাল হ'ত বোধ হয়। আমি ফিরে এলে, দু'জনে পরামর্শ ক'রে যা হয় করা যেত। সে যাক্, যা হয়ে গেছে, তার জন্যে আর আপশোষ ক'রে ফল কি?—তোমার উপর রাগও করিনি সে জন্যে। রেগেছি আমি হীরুদার উপর। চিঠিতে যে লিখেছে—আমি অতি নরাধম পাষণ্ড—ওটা তার বিনয় নয়,—বাস্তবিকই সে তাই। বুড়ো মা এখনও বেঁচে,—স্ত্রী, কন্যা, ঘর-সংসার সমস্ত ভাসিয়ে দিয়ে,—ছি ছি ছি—এ ত নিতান্ত হৃদয়হীন পশুর মত কায হয়েছে!"

সুহাস বলিল, "তুমি যে তখন বলেছিলে,—না, হীরুদা সে রকম ছেলেই নয়—হীরুদা তোমার কেমন সতী, দেখলে ত!"

বিপিন বাবু কিছুক্ষণ নীরব থাকিয়া, তার পর একটা দীর্ঘ-শ্বাস ফেলিয়া বলিলেন. "হাঁ, দেখলাম ত—মানুষকে বিশ্বাস করবার যো নেই! যাক্, চুলোয় যাক্!"

সুহাস বলিল, "সে না হয় চুলোতেই গেল। তার বুড়ো মা, স্ত্রী, কন্যার উপায় কি হবে? আচ্ছা, হীরুদা বোধ হয় চাকরী-বাকরি ছেড়ে দিয়েই পালিয়েছে?"

বিপিন বাবু পার্শ্বস্থ টেবিল হইতে হীরালালের পত্রখানি লইয়া তাহাতে চোখ বুলাইয়া বলিলেন, "এই ত লিখেছে, রেবতীকে লইয়া আমি কলিকাতা পরিত্যাগ করিতেছি। সুতরাং চাকরী যে তার আর নেই, সেটা ঠিক। তারও নেই, রেবতীরও নেই।"

সুহাস বলিল, "ওগো দেখ, আমার মনে হচ্ছে, তাদের কুকীর্ত্তির কথা জানতে পেরে তাদের দু'জনকেই হয়ত তাড়িয়ে দিয়েছে—তারা ইচ্ছে ক'রে চাকরী ছেড়ে যায় নি।"

বিপিন বাবু বলিলেন, "নাঃ—তা সম্ভবপর নয়। তাদের সুকীর্ত্তি কুকীর্ত্তির জন্যে থিয়েটারওয়ালাদের ভারী ত মাথাব্যথা কি না! অভিনেত্রীরা সতী সাবিত্রী ত আর নয়। ঘরে যে যাই করুক, থিয়েটারওয়ালাদের কি বয়ে গেছে? চাকরী ছেড়েই তারা পালিয়ে থাক্‌বে।"

সুহাস বলিল, "তা যদি বল, তবে তাদের চাকরি ছেড়ে পালাবারই বা কি দরকার?"

বিপিন বাবু বলিলেন, "সেইটিই ত আমার বুদ্ধিতে আস্‌ছে না। কোনও কারণ অবশ্যই আছে—যা আমি এখন অনুমান করতে পারছিনে। হয়ত এমন কেউ আছে, যার দ্বারা, কলকাতায় ব'সে ওদের প্রেমচর্চ্চার বিঘ্ন হ'তে পারে। কিন্তু আমি ত রেবতীর সঙ্গে কিছু দিন মিশেছি—সে রকম কোনও খবরও আমি পাই নি কিন্তু।"

সুহাস বলিল, "কেন, সেই যে কে এক মুসলমান গুণ্ডার কথা তুমি আমায় বলেছিলে। সে ধ'রে নিয়ে যাওয়াতেই ত হীরুদার সঙ্গে রেবতীর পরিচয়। তার পর এক দিন রেবতী অ্যাক্ট করছিল, সেই গুণ্ডা তাকে ফুলের তোড়া ফেলে দিয়েছিল, চিঠি লিখেছিল—তার পর তোমাতে হীরুদাতে তাকে নিয়ে পালিয়ে কেন হোটেলে গিয়ে ব'সে ছিলে—"

বিপিন বাবু বলিলেন, "হ'তে পারে করিম গুণ্ডা এসে আবার উপদ্রব সুরু করেছিল,—তারই ভয়ে ওরা দু'জনে পালিয়েছে।"

সুহাস কহিল, "ত হ'লে তাদের সন্ধান পাবার উপায় কি? সুরো দিদি বলেছিল, তুমি যদি কলকাতায় গিয়ে একবার খোঁজখবর নাও—"

বিপিন বাবু বাধা দিয়া বলিলেন, "কলকাতায় গিয়ে কার কাছেই বা খোঁজ-খবর নেব বল? রেবতীর বাড়ী অবশ্য আমি চিনি। সেখানে গিয়ে হয়ত দেখবো তালা বন্ধ। চাকরী ছেড়ে দিয়ে তারা যখন পালিয়েছে, থিয়েটরের লোকরা কিছু তাদের খবর বলতে পারবে না। বিশেষ, করিম গুণ্ডার ভয়ে কিংবা

অন্য কোনও কারণে যদি তাদের কলকাতা ছাড়তে হয়ে থাকে, তা হ'লে, নিজেদের ঠিকানা কখনই তারা রেখে যায় নি। আর আমি যাই-ই বা কি ক'রে? মফঃস্বলের কায-কর্ম্ম এখনও আমার সারা হয়নি—হপ্তা-খানেক পরে আবার আমায় বেরুতে হবে, সে ত তোমায় আগেই বলছি।"

পরদিন অপরাহ্ণকালে, চুণিকে সঙ্গে লইয়া সুরবালা আসিয়া সুহাসনলিনীর সঙ্গে সাক্ষাৎ করিল। স্বামীর সহিত সুহাসের এ বিষয়ে যাহা কিছু কথাবার্ত্তা হইয়াছিল, তাহা সুহাস সমস্তই সুরবালার কাছে বলিল।

শুনিয়া সুরবালা কিয়ৎক্ষণ নতনেত্রে বসিয়া রহিল। তাহার পর ছল-ছল চক্ষু দুটি সখীর পানে তুলিয়া বলিল, "তা হ'লে এখন উপায়?"

সুহাস বলিল, "উপায় ত কিছুই দেখছিনে, দিদি! উনি বলছিলেন, তারা এ ভাবে লুকিয়ে কত কাল কাটাবে? মাগীর কিছু টাকা আছে বোধ হয়, তারই উপর নির্ভর ক'রে তারা পালিয়েছে। সেই টাকা ফুরুলেই, পেটের জ্বালায় আবার তারা কলকাতায় ফিরে কোনও থিয়েটরে ঢুকবে—তখন তাদের সন্ধান পাওয়া যাবে।"

সন্ধ্যার পূর্ব্বে ভগ্নহৃদয় লইয়া সুরবালা গৃহে ফিরিল। এত দিন সে এ ব্যাপার বাড়ীর কাহারও নিকট আভাসেও প্রকাশ করে নাই। আজ রাত্রিতে আর থাকিতে পারিল না—শয়ন করিয়া, ছোট কাকীমার নিকট সকল কথা খুলিয়া বলিল।

ছোট-গিন্নী পরদিন হীরালালের জননী বড়-গিন্নীর নিকটেও গোপনে কথাটা বলিলেন।

ঠাকুর-দেবতার উদ্দেশে মাথা খোঁড়া এবং অশ্রু মোচন ভিন্ন এই অসহায়া স্ত্রীলোকগণের আর কিছুই করিবার উপায় রহিল না।

সংসারের খরচপত্র যথাসাধ্য কমাইয়া দেওয়া হইল। খুকীর জন্ত পূর্ব্বে এক পোয়া করিয়া দুধ লওয়া হইত—তার পিতার চাকরী হওয়ার পর হইতে আধসের লওয়া হইতেছিল, আবার উহা এ পোয় নামিল।

এইরূপে প্রায় এক মাস কাটিলে, বিপিন বাবু হঠাৎ এক দিন সন্ধ্যাবেলা আসিয়া ডাকিলেন—"খুড়ীমা'রা কি করছেন?"

বিপিন বাবুকে দেখিয়া সকলের মনে হঠাৎ আশার সঞ্চার হইল—তবে কি হীরালালের কোনও সংবাদ আসিয়াছে?

বড়-গিন্নী বিপিন বাবুকে অভ্যর্থনা করিয়া বসিতে বলিলেন। বিপিন বাবু বলিলেন, "এখন আর বস্‌বো না খুড়ীমা—হীরুদাদা টাকা পাঠিয়েছে—এই নাও।"—বলিয়া একখানি রেজিষ্টারি খাম পকেট হইতে বাহির করিয়া তাহার মধ্য হইতে দুইখানি দশ টাকার এবং একখানি পাঁচ টাকার নোট টানিয়া, বড়-গিন্নীর হাতে দিলেন।

বড়-গিন্নী বলিলেন, "হীরু কোথা থেকে এ টাকা পাঠালে, বাবা? কোথা আছে সে?"

বিপিন বাবু বলিলেন, "টাকাটা কলকাতার একটা ব্যাঙ্ক থেকে রেজিষ্টারি হয়ে এসেছে। হীরুদা যে কোথায় আছে,

তা জানবার কোনও উপায় নেই। নোটের সঙ্গে ব্যাঙ্ক থেকে যে চিঠি আজ এসেছে, তাও আমি সঙ্গে ক'রে নিয়ে এসেছি।"—বলিয়া বিপিন বাবু চিঠিখানি বাহির করিলেন।

বড়-গিন্নী বলিলেন, "ওতে কি লেখা আছে, বাবা?"

বিপিন বাবু বলিলেন, "এতে এইমাত্র লেখা আছে যে, তাদের কোনও নক্কেলের অনুরোধে, বাবু হীরালাল বসুর মা'র জন্যে তারা চিঠির মধ্যে ২৫৲ টাকা পাঠাচ্ছে।—মক্কেল কি, বুঝতে পারেন নি বোধ হয়? ঐ ব্যাঙ্কে যারা টাকা-কড়ি জমা রাখে, তারাই হ'ল ব্যাঙ্কের মক্কেল আর কি! কিন্তু মক্কেলটি যে কে সে নামটি প্রকাশ করছে না। প্রকাশ করা নিশ্চয় নিষেধ আছে—তাই প্রকাশ করে নি।"

বড়-গিন্নী বলিলেন, "তা হ'লে বাবা টাকা কে পাঠালে, তা ত কিছুই বোঝা গেল না!"

"আর কে আপনাকে টাকা পাঠাবে খুড়ীমা? আর কেউ যদি পাঠাতো, তা হ'লে সে ত নিজেই মণি-অর্ডার করতো। ব্যাঙ্কের মারফতে, নাম প্রকাশে নিষেধ ক'রে পাঠাবে কেন?"

বড়-গিন্নী বলিলেন, "কি জানি বাবা, আমরা মুখ্যু মেয়েমানুষ, অত-শত কি আর বুঝতে পারি? আচ্ছা, তা হ'লে হীরু প্রাণে প্রাণে বেঁচে আছে ত?"

বিপিন বাবু হাসিয়া বলিলেন, "নইলে টাকা পাঠাবে কে, খুড়ীমা?—সে বেঁচেও আছে, ভালও আছে—তবে পাছে

আমরা জানতে পারি, সে কোথায় আছে, আর গিয়ে তাকে ধ'রে আনি, তাই এই কৌশলটি অবলম্বন করেছে বৈ ত নয়!"

আরও এক মাস অতীত হইল, আবার সেই ব্যাঙ্কের মারফতে বিপিন বাবুর নিকট সেই ভাবে টাকা আসিল।

ইহার দশ দিন পরেই দার্জ্জিলিঙ হইতে হীরালালের সেই টেলিগ্রাম—"বাটীর কুশলের জন্য বড়ই উৎকণ্ঠিত আছি। সকলে কেমন আছে, অবিলম্বে তারযোগে জানাইবে।"

এই টেলিগ্রাম পাইয়া বিপিন বাবু অন্তঃপুরে তখনই গিয়া স্ত্রীকে ডাকিলেন; "ওগো, কি বখশিস্ দেবে, দাও। তোমার সুরোদিদির পলাতক স্বামীটির সন্ধান এনেছি!"

রহস্যালাপ শেষ করিয়া, বিপিন বাবু স্ত্রীকে টেলিগ্রামের বিষয় জানাইলেন। তাহার পর জিজ্ঞাসা করিলেন, "এখন কি করি বল দেখি? হীরুদার মাকে গিয়ে খবরটা ব'লে আস্‌বো?"

সুহাস বলিল, "তাড়াতাড়ি কি? হীরুদা ভাল আছে, মাসে মাসে টাকা পাঠাচ্ছে—এখন আর তাঁদের তেমন দুশ্চিন্তা ত নেই। এখন তোমার দাদাটিকে উদ্ধার করবার কি উপায় করবে, তাই ভেবে স্থির কর। সুরোদিদি তখন বলেছিল, ঠিকানাটা জানতে পারলে, ওঁরা সব সেখানে গিয়ে, কাঁদাকটি ক'রে তাকে ফেরাবার চেষ্টা করতেন। দার্জ্জিলিঙ ত কাছেপিঠে নয়, ওঁদের সেই দূরদেশে নিয়েই বা যাবে কে?"

বিপিন বাবু বলিলেন, "সে বিষয় তুমিই তোমার সুরোদিদির সঙ্গে পরামর্শ কর না কেন? হীরুর-শ্বশুর বাড়ী থেকে তার শালা-টালা

কেউ যদি আসে, ওঁদের নিয়ে যায়।—বাইরে আমার অনেক কায প'ড়ে রয়েছে—আমি এখন চল্লাম। তুমি বরঞ্চ তোমার সুরোদিদিকে সন্ধ্যার পর ডেকে পাঠাও, তাঁকে একখানা চিঠি লিখে দাও—আমি কাউকে দিয়ে চিঠিখানা ওঁদের বাড়ীতে পাঠিয়ে দেবো এখন। কি বল?"

"আচ্ছা, বেশ। আমি চিঠি লিখে তোমার কাছে পাঠিয়ে দিচ্ছি—তুমি ব্যবস্থা ক'রো।"

বিপিন বাবু উঠিলেন। পাণের ডিবা খুলিয়া সুহাস তাঁহার সম্মুখে ধরিল, তিনি উহা হইতে দুইটা পাণ লইয়া মুখে পূরিয়া প্রস্থান করিলেন।

## পঞ্চত্রিংশ পরিচ্ছেদ

### দার্জ্জিলিঙ যাত্রার পরামর্শ।

রাত্রিতে আহারাদির পর শয়নকক্ষে একখানি সোফায় বসিয়া ধূমপান করিতে করিতে বিপিন বাবু স্ত্রীকে জিজ্ঞাসা করিলেন, "কি গো. কি পরামর্শ হ'ল তোমাদের ?"

সুহাস বলিল "পরামর্শ আর হ'ল ছাই। ছুঁড়ী ত কেঁদেই ভাসাতে লাগলো। বল্লে, সে কি ক'রে হবে ভাই ? আমার দাদারা কি মানুষ ? তারা যে এসে আমায় দার্জ্জিলিঙে নিয়ে যাবে তার কোনও আশা নেই!"

"তবে ?—তোমার সুরোদিদি তা হ'লে নিজের স্বামীটিকে রেবতীর পাদপদ্মেই পুষ্পাঞ্জলি দিতে প্রস্তুত না কি ?"

সুহাস বলিল "তোমার কথা শুনলে গা জ্ব'লে যায়। তাই কি কোনও মেয়েমানুষ কখনও পারে ?"

"তা হ'লে ?"

"সে আমায় অনেক ক'রে হাতযোড় ক'রে ব'লে গেছে— ঠাকুরপো যদি গিয়ে তাকে উদ্ধার ক'রে আনতে পারেন তবেই হয়, নইলে আমার পোড়া কপাল ত জন্মের মতই পুড়েছে'।

"আমি যাব হীরুদাকে উদ্ধার করতে ?"

"তাই সে অনেক কাকুতি-মিনতি ক'রে ব'লে গেছে।"

"তুমি কি বল্লে ?"

"আমি আর কি বলবো?—আমি বল্লাম এ সময় ওঁর অনেক কায, দেখি ওঁকে ব'লে।"

বিপিন বাবু বলিলেন "তোমার কি মত?"

"আমার আর মতামত কি? তুমি যদি সময় করতে পার—হীরুদাকে উদ্ধার ক'র আনতে পার, তা হ'লে তোমার পুণ্যই হয়। নইলে ওরা ত ভেসেই গেছে।"

বিপিন বাবু হাসিতে হাসিতে বলিলেন, "দেখ, তারা দুটিতে কপোত-কপতী যথা উচ্চ বৃক্ষচূড়ে বাঁধি নীড় সুখে রয়েছে, আমি সেই কপোতটিকে যদি ধ'রে নিয়ে এলে কপোতী আমায় অভিশাপ দেবে না কি?—ও কাযে আমার পুণ্য হবে না পাপ হবে তাই ত বুঝতে পারছি নে।"

সুহাস বলিল, "ঝাঁটা মার তোমার কপোতীর মাথায়। অভাগী সর্ব্বনাশী!—খড়দার মা গোঁসাই, গোসা ক'রে তোমায় অভিশাপ দেবেন! তার অভিশাপে তোমার কিছুই হবে না। সে কপোতী, অন্য কপোত খুঁজে নিক্ গে যাক্,—কপোতের দুঃখ কি তার!"

স্ত্রীর উষ্মা দেখিয়া বিপিন বাবু হাসিতে লাগিলেন। অবশেষে বলিলেন, "তা, আমি সেখানে যেতে পারি, চেষ্টাও দেখতে পারি। অবশ্য এখনই নয়, কায-কর্ম্মগুলো সেরে নিতে এখনও আমার ১০।১৫ দিন লাগতে পারে। কিন্তু আমি গেলেই কার্য্যসিদ্ধি হবে, তারই বা নিশ্চয়তা কি? সে ত ছেলে-মানুষটি নয় যে, তার গালে একটা চড় মেরে কাণ ধ'রে হিড়-হিড় ক'রে তাকে টেনে নিয়ে আস্‌বো! সে যদি না আসে?"

সুহাস বলিল, "তোমার সঙ্গে তার এত দিনের বন্ধুত্ব, এত খাতির করে তোমায় সে, তোমার কথা কি ঠেলতে পারবে ?"

বিপিন বাবু বলিলেন, "তার স্ত্রীর সঙ্গে, আমার চেয়ে কি তার কম বন্ধুত্ব ?—আচ্ছা, তুমি যখন বলছ, দেখবো আমি চেষ্টা ক'রে। তবে সহজে তার ঘাড় থেকে পেত্নী যে নামাতে পারবো. তা ত বোধ হয় না।"

কথাবার্ত্তা তখনকার মত এই পর্য্যন্তই হইল। কিন্তু চিন্তাটা বিপিন বাবুর মন হইতে তিরোহিত হইল না। কি উপায়ে বন্ধুকে তিনি উদ্ধার করিয়া আনিতে পারেন, ইহাই কেবল ভাবিতে লাগিলেন।

চাকরী বাকরি ছাড়িয়া উহারা ডুব মারিল—রেবতীর কত টাকাই বা আছে কে জানে!—কত দিন উহারা বসিয়া খাইতে পারিবে ? রেবতী মানুষটি ত বিলক্ষণ রকম সৌখীন—তাহার খরচপত্র ত বড় কম নয়। কিন্তু সে যাই হোক, হীরুদারই বা প্রবৃত্তি কি রকম ? রেবতীর অন্নদাস হইয়া জীবন যাপন করিতে তার আত্মসম্মানে কি বাধিল না ?—সে পূর্ব্বে ত এমন ছিল না। হীরু ত এ সম্বন্ধে চিরদিনই খুব খাঁটী ছিল। বিপিন বাবুর মনে পড়িল,—কখনও তাঁহার নিকট হইতে যদি দুইটা টাকাও সে লইত, —সাহায্যস্বরূপ লইতে কিছুতেই রাজী হইত না,—ঋণ বলিয়া লইত এবং তাহা পরিশোধ করিতেও ভুলিত না। সেই হীরু—ছি ছি!—রেবতীর অন্নে উদর পূরণ করিতে, রেবতীর বস্ত্র পরিধান করিয়া বাবুয়ানা করিয়া বেড়াইতে কেমন করিয়া তাহার প্রবৃত্তি

হইতেছে? গত দুই মাস যে ২৫৲ টাকা করিয়া পাঠাইয়াছে, তাহাও বোধ হয় রেবতীরই দান! কয়টা ব্যাঙ্কে হীরালালের চল্‌তি হিসাব আছে, তাহা ত বিপিন বাবুর অবিদিত নাই,—রেবতীর ব্যাঙ্ক হইতেই ও টাকা ত রেজেষ্টারি হইয়া আসে!

সুরবালা মাঝে মাঝে সন্ধ্যার পর আসিয়া সুহাসের সঙ্গে সাক্ষাৎ করে। বিপিন বাবু যে দিন দার্জ্জিলিঙ যাত্রা করিবেন, তাহার পূর্ব্বদিন বিকালে হীরালালের জননী, নাতিনীকে কোলে করিয়া সুহাসের নিকট আসিলেন এবং বিপিনের সহিত একবার সাক্ষাতের প্রার্থনা জানাইলেন।

সুহাস, ঝি পাঠাইয়া স্বামীকে ডাকাইয়া আনিল। বিপিন বাবু আসিলে, সে কিন্তু সেখান হইতে চলিয়া গেল।

হীরালালের জননী সাশ্রুনয়নে বিপিন বাবুকে অনেক আশীর্ব্বাদ করিয়া বলিলেন, "বাবা, তুমি যে তোমার গরীব খুড়ীমা'র এই উপকারটি করতে রাজি হয়েছ, তোমায় বাবা কি ব'লে আর আশীর্ব্বাদ করবো! তুমি চিরজীবী হয়ে বেঁচে থাক, ধনে-পুত্রে লক্ষ্মীশ্বর হও,—এই রকম ধর্ম্মে মতি তোমার যেন চিরদিন থাকে। যেমন ক'রে হোক্, তুমি আমার হীরুকে ফিরিয়ে আন, বাবা!"

বিপিন বাবু বলিলেন, "আমার যথাসাধ্য চেষ্টা ত করবো আমি, খুড়ীমা! কিন্তু কত দূর কৃতকার্য্য হব, তা বল্‌তে পারিনে! হীরুদা ত ছেলেমানুষটি নয়—"

বড়-গিন্নী অশ্রু মুছিয়া চুপি চুপি বলিলেন, "দেখ বাবা, একটা

কথা বলে' দিই। যদি সে মাগীকে সে একেবারে ত্যাগ করতে রাজি না-ও হয়,—তাকে বুঝিয়ে সুঝিয়ে একবার বাড়ী এনে ফেল। যদি তেমন তেমন দেখ—দেখ যে, সে একেবারেই বেঁকে বসেছে, তা হ'লে তাকে এই রকম বোলো যে,—বেশ ত! একটা সখ হয়েছে তোমার,—সেটা তোমায় ছাড়তে ত বলছি নে! কিন্তু তাই ব'লে কি তোমার বুড়ো মাকে, তোমার স্ত্রীকে, সন্তানকে ভাসিয়ে দিতে হবে?—চল, একবার বাড়ী চল দিন-কয়েকের জন্যে, তাদের দেখা দিয়ে এস, তারা যে তোমার জন্যে ভেবে ভেবে মরতে বসেছে। এখন বাড়ী চল, দিন-কত সেখানে থেকে, আবার তখন ফিরে এস। পুরুষমানুষ, না বুঝে একটা কায ক'রে ফেলেছ, তাতে আর হয়েছে কি?—যাতে ঘর-বা'র দুই বজায় থাকে,—সাপও মরে লাঠিও না ভাঙ্গে—তাই করাই ত বুদ্ধিমানের কায! সকলেই ত কিছু আর শুকদেব গোসাই নয়—কত পুরুষমানুষের ত ও-রকম দোষ থাকে, তাই ব'লে তারা কি স্ত্রী-সন্তানকে ভাসিয়ে দেয়?—এই রকম সব কথা ব'লে—আর যা যা বল্লে ভাল হয়, তুমি বাবা আমার চেয়ে ভালই জান, আমি মুখ্যু মেয়েমানুষ আর কি জানি বল!—ব'লে কয়ে, তুতিয়ে পাতিয়ে তুমি তাকে বাড়ী ফিরিয়ে আন, বাবা!"

যথাসাধ্য চেষ্টার ত্রুটি হইবে না, এই আশ্বাস দিয়া বিপিন বাবু বৃদ্ধাকে সান্ত্বনা দিয়া, তাঁহাকে বিদায় করিলেন।

রজনীতে আহারান্তে সোফায় বসিয়া স্ত্রীর সহিতও বিপিন বাবুর এই প্রসঙ্গে আলোচনা হইতেছিল। সুহাস আজ বড়ই ম্রিয়মাণ।

আজ তার মুখে হাসি নাই, চক্ষু মাঝে মাঝে ছল-ছল করিয়া উঠিতেছে।

বিপিন বাবু স্নেহভরে জিজ্ঞাসা করিলেন, "আজ তোমার মনটি এমন ভার ভার কেন হাসি ?"

সুহাস একটা দীর্ঘনিশ্বাস ফেলিয়া বলিল "তুমি কাল চ'লে যাবে, কত দিন দু'জনে দেখা হবে না;—তাই বোধ হয়।"

"কিন্তু আমি ত বেশী দিন থাকবো না—বড় জোর ১০।১৫ দিন। আগেও ত এ রকম বাইরে গেছি—আরও বেশী দিন বাইরে থাকতে হয়েছে, কিন্তু তোমার মনটি ত এমন ভার ভার কখনও দেখিনি।"

সুহাস বলিল "সত্যিই,—আজ আমার মনটা বড় খারাপ হয়েছে।"

"এবার এত মন খারাপ হবার কি বিশেষ কোনও কারণ ঘটেছে ?"

সুহাস বলিল, "আমার পোড়া মনের কথা ছেড়ে দাও।"

"কেন, পোড়া মন কেন বলছ ?"—বলিয়া বিপিন বাবু স্ত্রীর চিবুকে হস্তার্পণ করিয়া তাহাকে আদর করিলেন।

সুহাস কিছুক্ষণ নীরব রহিল। বিপিন বাবু বলিলেন, "কি ভাবছ তুমি, আমায় বলবে না ?"

সুহাস বলিল, "বলবো ?"

"বল। আমার মনের কোনও কথা তোমার কাছে কিংবা তোমার মনের কোনও কথা আমার কাছে কি গোপন থাকা উচিত ?"

কথাটি কিন্তু বলিয়াই বিপিন বাবুর বুকের ভিতরটা যেন ধ্বক্ করিয়া উঠিল। সেবার কলিকাতা হইতে ফিরিয়া, রেবতী ঘটিত সকল কথাই ত তিনি স্ত্রীর নিকট বলিয়াছিলেন, কিন্তু রেবতীর সাহচর্য্য যে সাময়িকভাবে তাঁহার একটু মিষ্ট লাগিয়াছিল সে কথা ত তিনি প্রকাশ করেন নাই। একটুখানি মোহ—খুব পাতলা খুব ফিকা—অপরাধ ঠিক নয়, অপরাধের একটু ছায়মাত্র—কোন্ কালে সে সব চুকিয়া-বুকিয়াও গিয়াছে—কিন্তু তবু ত সে-টুকু ইচ্ছাপূর্ব্বকই গোপন করিয়াছিলেন।

সুহাস বলিল "আমার কি মনে হচ্ছে জান? আমার মনে হচ্ছে—তুমি হীরুদাদাকে যে গর্ত্ত থেকে উদ্ধার করতে যাচ্ছ, তুমি নিজেই যদি সে গর্ত্তে প'ড়ে যাও? তারা সব হ'ল, কি ব'লে গিয়ে—কী ছাই পাঁশ! তারা রাক্ষসী—মায়াবিনী—কত মায়া জানে। তাই ভয় হয়।"

বিপিন বাবু অনুভব করিলেন, স্ত্রীর মুখে একথা শুনিয়া আশঙ্কাটা খুব অসম্ভব ও অসঙ্গত বোধে তাঁহার হা হা করিয়া হাসিয়া ওঠাই উচিত—কিন্তু তিনি হাসিতে ত পারিলেন না! কয়েক মুহূর্ত্ত নীরবে চিন্তা করিলেন। তাহার পর বলিলেন, "তুমি যদি যথার্থ পতিব্রতা হও,—তা হ'লে কোনও রাক্ষসীই তোমার স্বামীকে হজম করতে পারবে না!"

সুহাস বলিল, "আমি যথার্থ যে পতিব্রতা এ গর্ব্বটুকু আমার মনে ত আছে! আমি ত তোমা ভিন্ন—"

সুহাস আর বলিতে পারিল না। বিপিন বাবু হাসিয়া তাহার চিবুক ধরিয়া নাড়িয়া দিলেন।

## ষট্‌ত্রিংশ পরিচ্ছেদ

### কলিকাতায়।

মাধবপুর গ্রাম হইতে কলিকাতায় যাইতে হইলে, ষ্টেশনে গিয়া বেলা সাড়ে বারোটার ট্রেণ ধরাই সুবিধা। (পূর্ব্বে এই ট্রেণ পৌনে বারোটায় ছাড়িত—গত মাস হইতে টাইমটেবলে এইরূপ পরিবর্ত্তন হইয়াছে)। গরুর গাড়ীতে এই পাঁচ ক্রোশ পথ যাইতে পাঁচটি ঘণ্টা লাগে, কিন্তু বিপিন বাবু পাল্কীতে গিয়া থাকেন। মুটিয়া তাঁহার বাক্স-বিছানা মাথায় করিয়া প্রত্যুষেই রওয়ানা হইয়াছে। বিপিন বাবু দুটি 'ভাতে ভাত' খাইয়া, বেলা ৯টার সময় রওয়ানা হইলেন।

প্রথমটা বিপিন বাবু পাল্কীর মধ্যে বসিয়া সিগারেট টানিতে টানিতে যাইতেছিলেন। পাল্কী গ্রামের বাহির হইলে পরও, কিয়ৎক্ষণ বসিয়া উভয় দিকের দৃশ্য দেখিতে দেখিতে চলিলেন। তার পর দোলানীতে, আর বাহকগণের "হুঁ হুঁ হুম, হুঁ হুঁ হুম্" একঘেয়ে শব্দ শুনিতে শুনিতে তাঁহার দেহ তন্দ্রাভিভূত হইল,—তিনি পাল্কীমধ্যে লম্বমান হইলেন এবং শীঘ্রই ঘুমাইয়া পড়িলেন।

যথাসময়ে ষ্টেশনে পৌঁছিয়া বিপিন বাবু ট্রেণে উঠিলেন। তাঁহার মনে হইল, তিনি যেন এক জন নামজাদা ডিটেক্‌টিভ—একটা দুর্দ্দান্ত পলাতক অপরাধীকে ধৃত করিবার চেষ্টায় চলিয়াছেন। গত বারে যখন কলিকাতায় গিয়াছিলেন, তখনও ডিটেক্‌টিভগিরি করিয়াই

হীরালালকে খুঁজিয়া বাহির করেন। আসামী আবার "ক্লপোস্" (absconded) হইয়াছে। টাইমটেবলের পাতা উল্টাইয়া দেখিতে লাগিলেন, ট্রেণ হাওড়ায় পৌছিবার পূর্ব্বেই দার্জ্জিলিঙ মেল শিয়ালদহ ছাড়িয়া প্রস্থান করিবে। অবশ্য ব্যাণ্ডেলে নামিয়া, হুগলী-ঘাট দিয়া ও পারে নৈহাটিতে গেলে ঐ ট্রেণ ধরা যায় বটে,—কিন্তু এত তাড়াতাড়িই বা কি? দার্জ্জিলিঙে এক দিন আগে পৌছিলেই যে আসামী-গ্রেপ্তার কার্য্য সহজসাধ্য হইবে, এমনও ত নয়! তার চেয়ে আজ রাত্রিতে কলিকাতায় কিঞ্চিৎ খোঁজখবর লইয়া, কাল তখন ধীরে সুস্থে রওয়ানা হওয়াই ভাল।

সুতরাং বিপিন বাবু কলিকাতায় পৌছিয়া, তাঁর সেই পুরাতন হোটেলেই গিয়া উঠিলেন। স্নান সারিয়া চা পান করিতে করিতে সন্ধ্যা হইয়া আসিল। বিপিন বাবু তখন বাহির হইয়া, একটা ট্যাক্সি লইয়া, জয় মিত্রের গলির মোড়ে গিয়া উপস্থিত হইলেন। সেইখান হইতেই ট্যাক্সি বিদায় করিয়া তিনি পদব্রজেই গলির ভিতর প্রবেশ করিলেন। রেবতীর বাড়ীর নিকটে পৌছিয়া দেখিলেন, সদর দরজা খোলা রহিয়াছে, দ্বারবানের ঘরে রীতিমত "জল্‌সা" বসিয়া গিয়াছে। পাড়ার যত দ্বারবান্ আসিয়া জুটিয়াছে, হরি সিং স্বয়ং ঢোলক বাজাইতেছে, দুই তিন জন সমস্বরে "ভজন" গাহিতেছে, বাকী সকলে শ্রোতা। বাহিরে দাঁড়াইয়া বিপিন বাবু দুই তিন বার 'হরি সিং হরি সিং' বলিয়া ডাকিলেন, কিন্তু সে শব্দ কাহারও কর্ণে পৌছিল না। অগত্যা বিপিন বাবু তখন ভিতরে প্রবেশ করিলেন।

তাঁহাকে দেখিতে পাইয়া হরি সিং বাজনা বন্ধ করিল, আধুনিক তানসেনগণ রাগিণী বন্ধ করিল, হরি সিং ব্যস্ত হইয়া বাহিরে আসিয়া সেলাম করিয়া বলিল, "হুজুর কবে কলিকাতায় এলেন?"

"আজই এসে পৌঁছেছি। ভাল ত হরি সিং? বাইরে এস।"—বলিয়া তিনি দরজার বাহিরে গিয়া দাঁড়াইলেন। "জি, হাঁ" বলিয়া হরি সিংও তাঁহার অনুসরণ করিল।

বিপিন বাবু জিজ্ঞাসা করিলেন, "হীরু বাবু কোথায়?"

"তিনি ত দার্জ্জিলিঙ গেছেন।"

"আর, বিবি সাহেব?"

"মা-জী? মা-জীও দার্জ্জিলিঙে। দু'জনে একসঙ্গেই গেছেন।"

"কবে গেলেন?"

"দেড় মাস হ'ল।"

"ফিরবেন কবে?"

"তিন মাসের ছুটী নিয়ে তাঁরা গেছেন।"

"কেন? হঠাৎ ছুটী নিয়ে দার্জ্জিলিঙ গেলেন যে?"

হরি সিং তখন রেবতীর সঙ্কট পীড়ার কথা, হীরু বাবুর শুশ্রূষা ইত্যাদি সমস্ত ঘটনাই বিপিন বাবুকে জানাইল। নিস্তারিণী ঝি ছুটী পাইয়া দেশে গিয়াছে, সৌদামিনী ঝি সঙ্গে গিয়াছে, ইহাও বলিল। শেষে বলিল, "কেন, হীরু বাবু কি আপনাকে চিঠি লেখেন নি?"

"কৈ, না!"—বিপিন বাবু ভাবিলেন, ডিটেক্‌টিভগণকে অনেক সময় মিথ্যা কথা বলিতে হয় বৈ কি! নহিলে কি আর মোকর্দ্দমা

"আস্কারা" করা যায়? শেষে বলিলেন, "দার্জ্জিলিঙে তাঁদের ঠিকানা কি জান হরি সিং? ঠিকানা পেলে একখানা চিঠি লিখতাম।"

বিপিন বাবু হীরালালের যে টেলিগ্রাম পাইয়াছিলেন, তাহাতে কোনও ঠিকানা ছিল না—কেবলমাত্র দার্জ্জিলিঙ হইতে উহা রওয়ানা হইয়াছে, এইটুকুই জানা গিয়াছিল। দার্জ্জিলিঙ অবশ্য এমন কিছু একটা বড় স্থান নহে,—সেখান হইতে এক জন বাঙ্গালীকে খুঁজিয়া বাহির করা কিছু বিচিত্র কথাও নহে,—তথাপি ঠিক স্থানটি জানা থাকিলে হাৎড়াইয়া বেড়াইতে হইবে না। তাই বিপিন বাবু হরি সিংকে এই প্রশ্ন জিজ্ঞাসা করিলেন।

হরি সিং বলিল, "হাঁ বাবুজী, ঠিকানার কাগজ আমার কাছে আছে। আমি হীরু বাবুর খৎ পেয়েছিলাম। কাগজটা আনি।" —বলিয়া একটা পোষ্টকার্ড সে আনিয়া দিল। পত্র বাঙ্গালায় লেখা, কিন্তু উপরে ইংরাজীতে লেখা আছে, "প্যান্সি কটেজ, দার্জ্জিলিঙ।" বাড়ী-ঘর ঠিক আছে কি না, জিজ্ঞাসা করিয়া দ্বারবানকে হীরালাল জবাবী পোষ্টকার্ডে পত্র লিখিয়াছিল। ঠিকানাটি মনে টুকিয়া লইয়া পোষ্টকার্ডখানি হরি সিংকে ফিরাইয়া দিয়া বিপিন বাবু বলিলেন, "আচ্ছা, তা হ'লে চল্লাম হরি সিং।"

হরি সিং সেলাম করিল। বিপিন বাবু বড় রাস্তায় গিয়া ভাবিতে লাগিলেন, সঙ্কট পীড়া, ছুটী লওয়া ইত্যাদি রেবতীর দ্বারবান্ যাহা বলিল, তাহা সত্য, না শেখানো কথা. উহাও যাচাই করা আবশ্যক; কারণ, হীরালাল ত জানে, এক দিন না এক দিন আমিই আবার তাহার খোঁজে এখানে আসিয়া উপস্থিত হইতে পারি। বিপিন বাবু

তখন আবার একটা ট্যাক্সি ধরিয়া ডায়মণ্ড থিয়েটারে গিয়া উপস্থিত হইলেন। থিয়েটারী ভাষায় আজ বে-বার, কোনও অভিনয় ছিল না, ম্যানেজার মহাশয়ের সাক্ষাৎলাভ করিতে বিশেষ বেগ পাইতে হইল না। বিপিন বাবু তাঁহাকে হীরালালের খবর জিজ্ঞাসা করিলেন। হীর সিং যাহা যাহা বলিয়াছিল, সমস্তই মিলিয়া গেল দেখিয়া বিপিন বাবু নিশ্চিন্ত মনে নিজ হোটেলে ফিরিয়া আসিলেন এবং পরদিন যথাসময়ে দাৰ্জ্জিলিঙ যাত্রা করিলেন।

## সপ্তত্রিংশ পরিচ্ছেদ

### নব-নিশাকর

দার্জ্জিলিঙে পৌঁছিয়া বিপিন বাবু জুবিলি স্যানিটোরিয়মে গিয়া উঠিলেন। গত কল্য শিয়ালদহ ছাড়িবার পূর্ব্বে, স্থান রাখিবার জন্য ম্যানেজারের নামে টেলিগ্রাম করিয়া দিয়াছিলেন।

রেলভ্রমণে দেহটা শ্রান্ত হইয়া পড়িয়াছিল। স্নানাহার সারিয়া বিপিন বাবু শয্যার আশ্রয় গ্রহণ করিলেন। মনে মনে চিন্তা করিতে লাগিলেন, রেবতীর বাসস্থান সেই 'প্যান্সি কটেজ' যে কোথায়, তাহার সন্ধান কি করিয়াই বা পাওয়া যায়? ভাবিলেন, বিকালে উঠিয়া ম্যানেজার বাবুকে জিজ্ঞাসা করিবেন,—উনি এখানকার স্থায়ী বাসিন্দা—হয়ত সন্ধান বলিয়া দিতে পারিবেন। নচেৎ ডাকঘরে গিয়া চিঠি-বিলিকারী পিয়নদের নিকট খোঁজ লইতে হইবে।

বিকালে উঠিয়া চা পান করিয়া বিপিন বাবু গিয়া ম্যানেজার মহাশয়ের সহিত সাক্ষাৎ করিলেন। ম্যানেজার বাবু বলিলেন, "প্যান্সি কটেজ? আপনি ভাড়া নিতে চান বুঝি? কিন্তু সে বাড়ী ত খালি নেই। মাস দেড়েক হ'ল, হীরালাল বাবু ব'লে এক ভদ্র-লোককে আমিই সে বাড়ী ভাড়া করিয়ে দিয়েছিলাম।"

বিপিন বাবু বলিলেন, "না মশাই, আমি ভাড়া নেবার জন্যে জিজ্ঞাসা করিনি। হীরালাল বাবুর সঙ্গে দেখা করবার জন্যেই

সে বাড়ীর সন্ধান করছি। হীরালাল বাবুকে আপনি চিনলেন কি ক'রে ?"

"তিনি তাঁর স্ত্রীকে হাওয়া বদলাতে নিয়ে এসে, প্রথমে আমার এই স্যানিটেরিয়মের ফ্যামিলি কোয়ার্টারে উঠেছিলেন কি না। এক হপ্তা এখানে থেকে, তারপর ঐ বাড়ীতে উঠে যান।"

বিপিন বাবু জিজ্ঞাসা করিলেন, "হীরালাল বাবুর সঙ্গে আপনার দেখা-টেখা হয় ? তাঁর স্ত্রী এখন কেমন আছেন জানেন ? কলকাতায় থাকতে অসুখে খুব ভুগেছিলেন তিনি। কি রকম দেখছেন তাঁকে ?"

ম্যানেজার বাবু বলিলেন, "হ্যাঁ, এক দিন জলাপাহাড় রোডে দেখা হয়েছিল। তবে, তাঁর দিকে ত আমি তাকাইনি। দেখা হ'তেই হীরালাল বাবু দাঁড়িয়ে আমার সঙ্গে কথা কইতে লাগলেন, ওঁর স্ত্রী মুখ ফিরিয়ে রাস্তার রেলিঙের কাছে দাঁড়ালেন। হাপ-পর্দ্দা আর কি,—দার্জ্জিলিঙ, মধুপুর-টধুপুরে যেমন হয়ে থাকে, জানেনই ত! তাঁর মুখের দিকে তাকাইনি, তবে ভালই আছেন বোধ হ'ল।"

"বাড়ীটা কোন্‌খানে ?"

"বাড়ীটা কোন্‌খানে জানেন ?"—বলিয়া ম্যানেজার বাবু কোন্ দিক দিয়া কোথায় যাইতে হইবে, তাহা সবিস্তারে বুঝাইয়া দিলেন।

"আচ্ছা, ধন্যবাদ! তা হ'লে আমি বেরুই।"—বলিয়া বিপিন বাবু বাহির হইয়া পড়িলেন।

দার্জ্জিলিঙের পথ-ঘাট বিপিন বাবুর নিতান্ত অপরিচিত নহে।

তখনও দিবালোক রহিয়াছে। "প্যান্সি কটেজ" খুঁজিয়া পাইতে বিশেষ কষ্ট হইল না। পাহাড়ী ভৃত্য দ্বারের বাহিরে বসিয়া ছিল, তাহাকে জিজ্ঞাসা করিয়া জানিলেন, "সাহেব" ও "মেমসাহেব" অর্দ্ধ-ঘণ্টা পূর্ব্বে বেড়াইতে বাহির হইয়াছেন। ভৃত্য, বিপিন বাবুকে গৃহমধ্যে লইয়া গিয়া পর্দ্দাফেলা ড্রয়িং-রুমে বসাইল। বিপিন বাবু বসিয়া অপেক্ষা করিতে লাগিলেন এবং ইহারা ফিরিলে, কি ভাবে কথাবার্ত্তা কহিবেন, তাহাই মনে মনে চিন্তা করিতে লাগিলেন।

আর যাহাই হউক, অবস্থাটা একটু সঙীন, তা বলিতেই হইবে। উহারা তাঁহাকে সহসা গৃহাগত দেখিয়া উল্লসিত হইয়া উঠিবে না, ইহা নিশ্চয়। ঔপন্যাসিকগণের বর্ণনা বিপিন বাবুর মনে পড়িতে লাগিল —"পথিক সহসা সম্মুখে সর্প দেখিলে যেমন," "সহসা যদি সম্মুখে বজ্রপতন হইত" ইত্যাদি। উহারা অত্যন্ত লজ্জিত ত হইবেই, ইহাও বেশ বুঝিতে পারিবে যে, উহাদের মিলনে শাঁখ বাজাইবার জন্য আমি আসি নাই, দু'জনের মধ্যে বিচ্ছেদ ঘটাইতেই আমার আগমন।

ড্রয়িং-রুমটা ক্রেটোন মোড়া সস্তা আসবাবে সজ্জিত। তবে অনুষ্ঠানের ত্রুটি কিছুই নাই—ড্রয়িং-রুমের উপযোগী সমস্ত জিনিষই আছে—মায় একটা কটেজ-পিয়ানো পর্য্যন্ত।

শাদা-কালো রঙের বড় বড় লোমওয়ালা একটা পাহাড়ী কুত্তা পর্দ্দা ঠেলিয়া মাথা ঢুকাইয়া, বিপিন বাবুর পানে এক নজর চাহিয়া তাচ্ছীল্যভরে প্রস্থান করিল। সময় কাটাইবার জন্য বিপিন বাবু পড়িবার উপযুক্ত কোনও বহি বা কাগজের অনুসন্ধান করিলেন।

পাইলেন, ছয় দিনের পুরাতন একখানা রবিবারের ষ্টেটস্‌ম্যান। একটা সিগারেট ধরাইয়া অগত্যা তাহাই পাঠ করিতে বসিলেন।

ক্রমে অন্ধকার হইয়া আসিল, বিপিন বাবু উঠিয়া বিদ্যুৎ-আলোর সুইচ্‌ টানিয়া দিলেন। বাবুর্চিখানা হইতে মাংস রান্নার সুগন্ধ আসিতে লাগিল।

দুইটা সিগারেট ভস্ম হইয়া গেল, কিন্তু কৈ, এখনও ত উহারা ফেরে না! শ্রাবণ মাস হইলেও,—বিশেষতঃ দার্জ্জিলিঙের শ্রাবণ,—আকাশটা আজ বেশ পরিষ্কার আছে। সেই সুযোগ লইয়া উহারা প্রাণ ভরিয়া বেড়াইতেছে আর কি!

ঘণ্টাখানেক এই ভাবে অপেক্ষা করিবার পর, প্রবেশপথে দুই যোড়া জুতায় শব্দ উঠিল। পরমুহূর্ত্তে পর্দ্দা সরাইয়া হীরালাল ভিতরে দৃষ্টিপাত করিয়া বলিয়া উঠিল, "এ কি!"

হীরালাল কক্ষমধ্যে প্রবেশ করিল, পশ্চাৎ পশ্চাৎ রেবতীও আসিল। উভয়েরই মুখ পাণ্ডুবর্ণ ধারণ করিয়াছে। চট্‌ করিয়া বিপিন বাবুর মাথায় আসিল, পরে যাহা হয় হইবে, উভয়েই এই 'অপ্রতিভ' ভাবটা কাটাইয়া দিবার জন্য এখন কিঞ্চিৎ রহস্যের অবতারণা করাই ভাল। তাই তিনি দাঁড়াইয়া উঠিয়া গম্ভীরভাবে বলিলেন, "আমার নাম রাসবিহারী দে। আপনার ভার্য্যা সুরবালা দাসী তাঁর জমীদারী আমাকে পত্তনি দেবেন, লেখাপড়াও হয়ে গেছে,—সেই দলিলে আপনার একটা সই চাই,—তাই মশাইয়ের অজ্ঞাতবাসে মশাইকে বিরক্ত করতে হ'ল।"

এ কথা শুনিয়া কিন্তু হীরালাল বা রেবতী কাহারও মুখের

ভাব-পরিবর্ত্তন হইল না। হীরালাল পার্শ্বের দেওয়ালের দিকে এবং রেবতী মেঝের কার্পেটের পানে বদ্ধদৃষ্টি হইয়া নীরবে দাঁড়াইয়া রহিল।

তখন বিপিন বাবু উপলব্ধি করিলেন, রহস্যটা স্থান-কাল-পাত্রোচিত হয় নাই। কিন্তু তথাপি তিনি হা'ল ছাড়িলেন না। পূর্ব্ববৎ স্বরে বলিলেন, "যদিও বিলেতে যাই নি, তবু আমি শুনেছি যে, বাড়ীতে অতিথি এলে মেম-সাহেবরাই তার অভ্যর্থনা ক'রে থাকেন। কৈ হে হীরু, তোমার মেমসাহেব যে আমার সঙ্গে কথাটি পর্য্যন্ত কইচেন না!"

হীরালাল ক্ষীণস্বরে বলিল, "ব'স ভাই ব'স।"

বিপিন বাবু বসিলে, হীরালাল ও রেবতী অন্য একখানি সোফা অধিকার করিয়া উপবেশন করিল।

রেবতী বিপিন বাবুর পানে না চাহিয়া ক্ষীণ স্বরে বলিলেন, "আপনি কবে এলেন দার্জ্জিলিঙে?"

"আজই এসে পৌছেছি। আপনার শরীর কেমন আছে, বলুন দেখি। আপনার খুবই অসুখ হয়েছিল শুন্‌লাম।"

রেবতী বলিল, "এ খবর আপনি কোথায় পেলেন?"

"আমি আপনার বাড়ীতে গিয়েছিলাম যে। হরি সিং বল্লে, তার পর ডায়মণ্ড থিয়েটারের ম্যানেজার বাবুর কাছেও শুন্‌লাম। দেড় মাস ত রয়েছেন, শরীর কেমন বুঝছেন?"

রেবতী একটি দীর্ঘনিশ্বাস ফেলিয়া বলিল, "শরীর আর মন্দ কি? ভালই আছে। তবে আপনি এলেন, আগে থাক্‌তে এটা খবর দিলেন না কেন?"

বিপিন বাবু হাসিয়া বলিলেন, “এমন কাঁচা কায কি আমি করি? আসবার খবরটি দিই, আর আপনারা এখান থেকে টেনে লম্বা দেন আর কি!”

“লম্বা দেবো আর কোথায় বলুন!”—বলিয়া রেবতী একটি দীর্ঘনিশ্বাস ফেলিল।

বিপিন বাবু তখন সুর বদলাইয়া বলিলেন, “কি ক’রে খবর দেবো? হীরুদার সেই একখানি টেলিগ্রাম মাত্র ত আমার ভরসা! তা’তে বাড়ীর ঠিকানা ত ছিল না—শুধু ছিল—দার্জ্জিলিঙ।”

রেবতী হীরালালের পানে চাহিয়া বলিল, “সে টলিগ্রামে বাড়ীর ঠিকানা লেখোনি বুঝি? তবে বিপিন বাবুর উত্তর এসে পৌছল কি ক’রে?”

হীরালাল বলিল, “টেলিগ্রাফ আপিসে আমি ঠিকানা রেখে এসেছিলাম। ব’লে দিয়েছিলাম, জবাব এলে এই ঠিকানায় যেন পাঠিয়ে দেওয়া হয়। তার পর বিপিন, উঠেছ কোথা?”

“যেখানে তোমরা উঠেছিলে—স্যানিটেরিয়মে।”

“ওঃ।—রেবি, তুমি যাও না, কাপড়-টাপড় বদ্‌লে এস না।”

“যাই।”—বলিয়া রেবতী উঠিয়া, অত্যন্ত ক্লান্তপদে দ্বারের দিকে অগ্রসর হইল। পর্দ্দার নিকট গিয়া, থামিয়া, পশ্চাৎ ফিরিয়া বলিল, “বিপিন বাবু, আজ আপনি এখানে খেয়ে তবে যাবেন। আমি আসছি—পালাবেন না যেন।”

বিপিন বাবু হাসিয়া বলিলেন, “না, পালাব কেন? পালানো যাদের অভ্যাস, তারা এখন না পালালেই বাঁচি। বেশ, খেয়েই

যাব। আপনার বাবুর্চ্চিখানা থেকে মাংস রান্নার গন্ধটি যা আসছিল তা লোভনীয় বটে।"

রেবতী কোনও উত্তর না করিয়া প্রস্থান করিল।

হীরালাল তথন মৃদুস্বরে জিজ্ঞাসা করিল, "কি, হে ব্যাপার কি বল দেখি ?"

বিপিন বাবু বলিলেন, "ব্যাপার যা বাধিয়ে তুলেছ, তা ছাড়া আর কি ?"

"ওরা সব কেমন আছে ?"

"ভালই আছে।"

"তুমি আমায় ধ'রে নিয়ে যাবার জন্তেই এসেছ ত ?"

"না, আমি তোমাদের মিলনে উলু দিতে এসেছি।"

"ঠাট্টা করছ ? কর ভাই।"—বলিয়া হীরালাল নতনেত্রে বসিয়া রহিল।

প্রায় এক মিনিটকাল নীরবে কাটিলে, বিপিন বাবু তাঁর সিগারেট-কেস খুলিয়া হীরালালের দিকে ধরিয়া বলিলেন, "নাও, একটা সিগারেট খাও।"

উভয়ে সিগারেট ধরাইলেন। হীরালাল বলিল, "আমাদের বাড়ী ইদানী গিয়েছিলে ?"

"গিয়েছিলাম বৈকি,—তোমার দু'বার তোমার টাকা পৌছে দিতে।"

"বাড়ীর লোকে এ কথা জানতে পেরেছে ?"

"পেরেছে।"

"তুমিই প্রচার করেছ তা হ'লে? গ্রামে বোধ হয় ঢি-ঢি প'ড়ে গেছে?"

"না। গ্রামের লোক এখনও কেউ কিছু জানে না।"

"আমাদের বাড়ীতে কথাটা না বল্লেই পারতে।"

বিপিন বাবু গম্ভীরভাবে বলিলেন, "তুমি স্বখাত-সলিলে ডুবে মরবে হীরুদা, আর দোষ দেবে আমার? তোমার নিজের দোষেই কথাটা তোমার বাড়ীতে জানাজানি হয়ে গেছে। প্রথম ত 'অমুক দিন বাড়ী যাচ্ছি'—বাড়ীতে এই লিখে,—বাড়ী গেলেই না একদম! দার্জ্জিলিঙ রওয়ানা হবার আগে, বাড়ী থেকে দু'দিন ঘুরে আসতে পারতে না? দুটি দিনের বিচ্ছেদও আর সহ্য হয় না বুঝি? কি? নিরুত্তর কেন?"

হীরালাল বলিল, "বল, ব'লে যাও। কিন্তু, সব কথা তুমি জান না বিপিন।"

"তার পর;—বাড়ী না হয় না-ই গেলে, একখানা পোষ্টকার্ড লিখে খবরটা দিতেও কি সময় হয় না? যদি বাড়ীর লোকে রীতিমত তোমার চিঠিপত্র পেত, তা হ'লে এটি আর জানাজানি হ'ত না।"

হীরালাল বলিল, "সে ত ঠিক কথা! এখন তুমি কি উদ্দেশ্য নিয়ে এসেছ, বল দেখি?"

বিপিন বাবু বলিলেন, "সে কথা পরে বলবো। তবে, আজ এইটুকুমাত্র বলছি, তোমায় লাঞ্ছনা তিরস্কার করবার জন্যে আসিনি। —আর—"

হীরালাল বাধা দিয়া বলিল, "কসুরটাই বা করছ কি? হাঁ—ভূতোটা এখনও মারনি বটে! আর—আর কি?"

"আর—তোমাদের দু'জনের মধ্যে বিচ্ছেদ ঘটাতেও আসি নি কেমন, এখন নিশ্চিন্ত হ'লে ত?"

হীরালাল বলিল, "নিশ্চিন্ত আর এ জীবনে হ'তে পারবো না বোধ হয়।"

আবার কিয়ৎক্ষণ দুই জনে নীরব। ঝি সৌদামিনী আসিয়া হীরালালকে বলিল, "একবার উপরে ডাকছেন।"—বলিয়া সে প্রস্থান করিল।

হীরালাল বসিয়া বসিয়া সিগারেট টানিতে লাগিল। বিপিন বাবু বলিলেন, "যাও না, কি বলছেন, শুনে এস।"

"যাই। তুমি ক'টার সময় খাও?"

বিপিন বাবু তাঁহার হাত-ঘড়ি দেখিয়া বলিলেন, "এই ত মোটে আটটা। ন'টা বাজুক না।"

"ততক্ষণ, এক পেয়ালা চা খাবে কি?"

"না। যাও, তুমি হয়ে এস।"

দশ মিনিট পরে রেবতী ও হীরালাল উভয়েই নামিয়া আসিল। বিপিন বাবু লক্ষ্য করিলেন, এখন দুই জনের কাহারও মুখে পূর্ব্বকার সে লজ্জিত সঙ্কোচের ভাবটা আর নাই। বিপিন বাবু ভাবিতে লাগিলেন, "তোমাদের বিচ্ছেদ ঘটাতে আসিনি, এই আশ্বাস দিয়েছি,—এটা কি তারই ফল? না,—দ্রব্যগুণ? কে জানে!"

রেবতী বলিল, "আপনাকে অনেকক্ষণ একলা বসিয়ে রেখে গেছি, মাফ করবেন বিপিন বাবু।"

বিপিন বাবু বলিলেন, "হাঁ—এই ত মেম সাহেবের মত উক্তি।"

"যান্—সব কথাতেই আপনার ঠাট্টা"—বলিয়া রেবতী হীরালালের প্রতি বক্রদৃষ্টি করিল।

সাধারণভাবে দার্জ্জিলিঙ সম্বন্ধে কথাবার্ত্তা হইতে লাগিল। কলিকাতায় থাকা কালীন নিজ পীড়ার কথাও রেবতী বর্ণনা করিল।

কথাবার্ত্তায় ৯টা বাজিল। সৌদামিনী আসিয়া জানাইল, আহার প্রস্তুত।

## অষ্টাত্রিংশ পরিচ্ছেদ

### শ্মশান-কুসুম।

ভোজন-কক্ষে গিয়া বিপিন বাবু বলিলেন, "বাঃ, তোমরা যে একদম সাহেব-মেমই ব'নে গেছ দেখ্‌ছি! এখানে এসে অবধি এই রকম টেবিলে আহারই চল্‌ছে না কি?"

হীরালাল বলিল, "টেবিলে খেলেই কি সাহেব হয়ে যায়? কলকাতায় আজকাল অনেক বড়লোকই ত—অন্ততঃ রাত্রির খানাটা টেবিলে বসেই সমাধা করেন।"

বিপিন বাবু হাসিতে হাসিতে বলিলেন, "তাই না কি? আমরা পাড়াগেঁয়ে লোক, অত খবর রাখিনে ভাই।"

রেবতী টেবিলের অগ্রভাগ অধিকার করিয়া, এক ধারের চেয়ারখানি দক্ষিণ হস্তে নির্দ্দেশ করিয়া বলিল, "বসুন, বিপিন বাবু।"

বিপিন বাবু রেবতীর পানে চাহিয়া হাসিয়া বলিলেন, "রাই-কিশোরী—আপনার শ্যামই আপনার ডান ধারে বসবে, আমি বসবো কোন অধিকারে? আমি এই দিকেই বসি—যাও হে হীরুদা, তুমি ও দিকে যাও।"

হীরালাল বলিল, "শ্যামের বামে রাইকিশোরী?—কিন্তু আজ-কাল ত সে সব খাটে না ভায়া!—সে সব উল্টে গেছে—এখন বিবির বামেই সাহেব।"

রেবতী হীরালালের প্রতি কৃত্রিম কোপকটাক্ষ করিয়া বলিল, "ভারি রসিকতা হ'ল, না?"—বিপিন বাবুর পানে চাহিয়া বলিল, "আপনি যে মান্য অতিথি, বিপিন বাবু! আপনি গৃহকর্ত্রীর ডান দিকে বস্‌বেন।"

তখন উভয়ে হাসিতে হাসিতে রেবতী কর্ত্তৃক নির্দ্দিষ্ট চেয়ার দু'খানিতে উপবেশন করিল।

ভোজনকালে বিপিন বাবু ইচ্ছা করিয়াই কোনও অপ্রিয় প্রসঙ্গ উত্থাপন করিলেন না। দার্জ্জিলিঙের আবহাওয়ার কথাই বেশী করিয়া চলিল।

আহার শেষ হইতে প্রায় দশটা বাজিল। তখন তিন জনে গিয়া ড্রয়িং-রুমে বসিলেন। সদু ঝি রূপার ডিবাভর্ত্তি পাণ আনিয়া দিল।

হীরালাল জিজ্ঞাসা করিল, "তুমি কত দিন এখানে আছ, বিপিন?"

বিপিন বাবু বলিলেন, "এক সপ্তাহ ত বটেই। এক সপ্তাহের আগে চ'লে যেতে চাইলে, স্যানিটেরিয়মে যে এক সপ্তাহের চার্জ্জ ধ'রে নেয়।"

রেবতী বলিল, "স্যানিটেরিয়মে না উঠে, এখানে এলেই হ'ত। আমাদের ত খালি ঘর রয়েছে। হ্যাঁ হ্যাঁ—আপনি ত আমাদের ঠিকানাই জানতেন না,—সেটা আমার মনে ছিল না বটে।—তা, স্যানিটেরিয়মে থাকেন, থাকুন, কিন্তু অন্ততঃ একবেলা রোজ এই-খানেই খেতে হবে, তা ব'লে দিচ্ছি।"

বিপিন বাবু বলিলেন, "সে আপনি যা হুকুম করবেন, তাই

হবে। কিন্তু, এক সপ্তাহ পরে যাতে আমি বাড়ী যেতে পারি, সেই ব্যবস্থাটা ক'রে দেবেন ত ?"

রেবতী কথার ভাব বুঝিতে না পারিয়া বলিল, "কেন ? আমি কি ব্যবস্থা করতে পারি ?"

বিপিন বাবু তখন গম্ভীর হইয়া হীরালালের বাড়ীর কথা বলিতে আরম্ভ করিলেন। হীরালালের স্ত্রী সুরবালার বুকফাটা দুঃখের কথা—তিনি নিজ স্ত্রীর নিকট যেরূপ শুনিয়াছিলেন ; হীরালালের জননীর প্রাণান্তকর উৎকণ্ঠার কথা—তিনি স্বয়ং যাহা প্রত্যক্ষ করিয়াছিলেন, একে একে ধীরে ধীরে সমস্তই বর্ণনা করিলেন। শেষে বলিলেন, "তুমি একবার অন্ততঃ, হীরুদা, হপ্তাখানেকের জন্তে গিয়ে তোমার মাকে, স্ত্রীকে দেখা দিয়ে আসবে চল।"

হীরালাল নত-মস্তকে বসিয়া বিপিন বাবুর বর্ণিত কাহিনী শুনিতেছিল। উহা শেষ হইলেও সে তেমনিই নত-মস্তকেই বসিয়া রহিল। রেবতীও নীরব।

কিয়ৎক্ষণ অপেক্ষা করিয়া বিপিন বাবু বলিলেন, "কি হীরুদা, রাজী ত ?"

হীরালাল ধীরে ধীরে মুখ তুলিল। বিপিন বাবুর পানে না চাহিয়া, রেবতীর মুখের পানে চাহিল। রেবতী হীরালালের দৃষ্টি হইতে মুখ সরাইয়া অন্ত দিকে চাহিয়া রহিল।

বিপিন বাবু হাত-ঘড়ি দেখিয়া বলিলেন, "সাড়ে দশটা বেজে গেল যে!—এখন তা হ'লে আমি উঠি ভাই। এ বিষয়ে তোমরা দু'জনে পরামর্শ ক'রে রেখো, কাল দেখা হ'লে আমায় বোলো।"

হীরালাল এতক্ষণে কথা কহিল। বলিল, "কখন দেখা হবে?"

"যখন বল।"

রেবতী বলিল, "কাল বিকেলে আপনি এইখানে এসে চা খাবেন, বিপিন বাবু।"—রেবতীর কণ্ঠস্বর বিষণ্ণতা-পূর্ণ—যেন অশ্রুমাখা।

"আচ্ছা"—বলিয়া বিপিন বাবু বিদায় গ্রহণ করিলেন।

রেবতী ও হীরালাল তাঁহাকে রাস্তা অবধি দিয়া আসিয়া আবার ড্রয়িংরুমের মধ্যেই বসিল। হীরালাল অবসন্নভাবে সোফায় এলাইয়া পড়িয়া বলিল, "কি করা যায়?"

রেবতী বলিল, "কি আর করবে? আমি ত আগেই তোমায় বলেছি—আমার জন্যে তুমি ত বাড়ীর সম্পর্ক ত্যাগ করতে পার না! সেটা উচিতও হবে না! বিপিন বাবু ত কিছু অন্যায় কথা বলেন নি। যাও, তাঁদের দেখা দিয়ে এস।"

হীরালাল বলিল, "যাওয়া কি সহজ, রেবি? মার কাছে না হয়, এ মুখ আমি দেখাতে পারি। কথায় বলে, কুপুত্র যদ্যপি হয়, কুমাতা কখনও নয়। কিন্তু—"

রেবতী বলিল, "কিন্তু—সুরবালার কাছে কেমন ক'রে মুখ দেখাবে, তাই বল্‌ছ?"

"হ্যাঁ, সেইটেই সমস্যা।"

"কেন? তবে যে লোক বলে—হিন্দুস্ত্রী, স্বামী শত অপরাধে অপরাধী হলেও, তাকে দেবতা-জ্ঞান ক'রে থাকে।"

রেবতীর মনের প্রচ্ছন্ন শ্লেষটুকু তাহার কণ্ঠস্বরে প্রকট হইয়া

পড়িল। এটা হীরালালের ভাল লাগিল না। উত্তর করিল, "সবাইকের স্ত্রী কি আর আদর্শ হিন্দু-স্ত্রী হয়?"

রেবতী পূর্ব্ববৎ স্বরে বলিল, "তুমি এমন আদর্শ স্বামী, তোমার স্ত্রাই বা আদর্শ হবে না কেন?"

"রেবতী, তুমি বড় নিষ্ঠুর!"—বলিয়া হীরালাল সিগারেটের টিন খুলিয়া একটা সিগারেট ধরাইল।

রেবতী এবার বুঝিল, হীরালালের প্রতি সে ভাল ব্যবহার করে নাই। আসল কথা, কিছুক্ষণ ক্রমাগত সুরবালা সুরবালা শুনিয়া তার মনটা খিচড়াইয়া গিয়াছিল। ইহা স্মরণ হইবামাত্র নিজের কাছে সে লজ্জিত হইল। কোমল সুরে বলিল, "সে কথা এখন আর ভেবে কি হবে, এখন শোবে চল, রাত হয়ে গেল। কাল সেই বিকেলে ত বিপিন বাবু আসবেন। কাল সারাদিনে তোমাতে আমাতে এ বিষয়ে পরামর্শ ক'রে যা হয় ঠিক করা যাবে। আচ্ছা, বিপিন বাবু যখন তোমার উত্তর জানতে চাইলেন, তখন তুমি আমার পানে তাকালে কেন? যেন আমারই অনুমতি তুমি প্রার্থনা করছো!—ছি ছি, আমার এমন লজ্জা করতে লাগলো!"

হীরালাল বলিল, "তাকিয়েছিলাম না কি? কৈ, আমার কিন্তু মনে নেই তা।"

"তা হ'লে তুমি আনমনেই তাকিয়েছিলে বোধ হয়। সুরবালার সজল চোখ দুটি তখন তোমার মনের ভিতর জুড়ে ব'সে ছিল, নয়?"

হীরালাল বলিল, "তা সত্যি।"

২০

"হওয়াই ত উচিত।"—বলিয়া রেবতী অসাবধানে একটি দীর্ঘনিশ্বাস ফেলিল।

রেবতীকে যে আজ কি ভূতে পাইল, কে জানে, আজ শয্যায় গিয়া হীরালালকে ক্রমাগত সে খুঁটিয়া খুঁটিয়া সুরবালার কথাই জিজ্ঞাসা করিতে লাগিল। এমন কি, ফুলশয্যার রাত্রিতে উভয়ের কথাবার্ত্তা কি হইয়াছিল, তাহাও না শুনিয়া ছাড়িল না। কিন্তু আশ্চর্য্যের বিষয়, বেশ আমোদ করিয়াই প্রশ্ন করিতে লাগিল, কিছুমাত্র অসূয়া বা অভিমানের খাদ তাহার ভিতর ধরা পড়িল না। হীরালালও অসঙ্কোচে উত্তর দিতে লাগিল,—যেন সে তাহার নূতন প্রেয়সীর সহিত নহে—কোন অন্তরঙ্গ সখার সহিতই কথোপকথন করিতেছে। এক সময় সে জিজ্ঞাসা করিল, "আজ সুরবালার কথা এত ক'রে জিজ্ঞাসা করছ কেন রেবি?"

রেবতী হাসিয়াই উত্তর করিল, "বাঃ, আমার সতীন কেমন, তা বুঝি আমার জানতে ইচ্ছা করে না?—তাকে আমার বড্ড দেখতে ইচ্ছে করে, সত্যি!—দেখাবে?"

হীরালাল বলিল, "তাকে দেখবে যদি তো চল না আমার সঙ্গে।"

"কেন, আমার কাণ দুটো আর নাকটার উপর কি আমার কিছুমাত্র মমতা নেই মনে কর? তোমাদের বাড়ী আমি ঢুকলে তোমার বউ আঁষ-বঁটি দিয়ে আমার নাক-কাণ কেটে ঝাঁটা মারতে মারতে আমায় বাড়ী থেকে তাড়িয়ে দেবে না?"

হীরালাল বলিল, "তা অসম্ভব নয় বটে।—এখন ঘুমোও—

রাত একটা বাজে, খেয়াল আছে? আর রাত জাগলে তোমার অসুখ করবে।"

"আমার অসুখ করলেই বা! আমি ম'রে গেলেই বা!" বলিয়া, বিনামেঘে বজ্রাঘাতের মত, রেবতী দুই হাতে মুখ চাপিয়া হু হু করিয়া কাঁদিতে লাগিল।

হীরালাল তাহার এই হঠাৎ ভাবান্তর দেখিয়া বিস্ময়ে অভিভূত হইয়া পড়িল। ভাবিল, স্ত্রীচরিত্র কি অদ্ভুত জিনিষ! কখন্ রোদ, কখন বৃষ্টি, কিছুরই স্থিরতা নাই! কিন্তু ইহা তাহার মাথায় আসিল না যে, নিপুণা অভিনেত্রী এতক্ষণ তাহার স্বকীয় মর্ম্ম-বেদনাকে সবলে দাবাইয়া রাখিয়া, হাসি-খুসির ভাণ করিতেছিল মাত্র—কিন্তু আর সে পারিয়া উঠিল না,—ভাঙ্গিয়া পড়িয়াছে।

হীরালাল তাহাকে আদর করিয়া, সোহাগ করিয়া, সান্ত্বনা দিবার অনেক চেষ্টা করিল, কিন্তু রেবতী কিছুতেই সান্ত্বনা মানিল না। "ওগো, আজ তুমি আমায় কিচ্ছু বোলো না, তোমার পায়ে পড়ি"—বলিয়া সে হীরালালের দিকে পশ্চাৎ ফিরিয়া শয়ন করিল এবং কাঁদিতে কাঁদিতে কখন্ ঘুমাইয়া পড়িল।

ফুল কি শুধু বাগানেই ফোটে? বাগানেও ফোটে, শ্মশানেও ফোটে। রেবতীর হৃদয়ে এই যে ভাব,—ইহাও প্রেম এবং খাঁটি প্রেম। তবে সুখ নাই কেন? শ্মশান-কুসুমে দেবপূজা শাস্ত্রনিষিদ্ধ কেন?

## ঊনচত্বারিংশ পরিচ্ছেদ

### নূতন-চুক্তি

পরদিন প্রভাতে গাত্রোত্থান করিবার পর, গত রাত্রির আচরণের জন্য রেবতীর বড় লজ্জা করিতে লাগিল। দিবা ও রজনীতে ধরণীর দেহের রঙ বদলায় বটে; মানুষের মনের রঙেরও কি সেইরূপ পরিবর্ত্তন হয়? রেবতী মনে মনে বলিতে লাগিল, "ছি ছি, কাল রাত্রে বড়ই ছেলেমানুষী ক'রে ফেলেছি।"—হীরালাল জাগিলে, সে হাসিমুখেই তাহাকে অভিনন্দন করিল।

চা-পানের পর দুই জনে বেড়াইতে বাহির হইল। বেড়াইয়া ক্লান্ত হইলে একটা নির্জ্জন স্থানে শিলাখণ্ডের উপর উপবেশন করিয়া রেবতী বলিল, "আমি ভেবে চিন্তে দেখলাম, তোমার দিন কতক বাড়ী ঘুরে আসাই উচিত। একটা সুবিধে এই, গ্রামের লোক এ সব খবর কেউ পায়নি। মা'র কাছে তোমার মুখ দেখান শক্ত, সুরবালার কাছে আরও শক্ত, সবই আমি বুঝি। কিন্তু কি করবে বল, উপায় কি? তুমি আমায় ভালবেসেছ—আমার জীবন ধন্য হয়েছে, যা আমার পা'বার নয়, তাই আমি পেয়েছি—কিন্তু তাই ব'লে তুমি তোমার মাকে, স্ত্রী-কন্যাকে ভাসিয়ে দেবে, এটা আমি নিশ্চয়ই চাই নে, তা ত তুমি জান, ভাই!"

হীরালাল আদরে রেবতীর বাহুস্পর্শ করিয়া বলিল, "তা জানি বৈ কি, রেবি!"

"বেশ। সেই কথাই রইল তা হ'লে। ও-বেলা বিপিন বাবু এলে আমি নিজেই তাঁকে বলবো, আপনার হীরুদাকে বাড়ী নিয়ে যান—কিন্তু হপ্তাখানেকের মধ্যেই পাঠিয়ে দেবেন আবার; কি বল, আমি বলবো ত?"

হীরালাল একটু চিন্তা করিয়া বলিল, "কিন্তু বিপিন ত এখন এক সপ্তাহ এখানে থাকবে। আচ্ছা, এক কায করি না কেন?"

"কি?"

"তোমার শরীরটে উপস্থিত অবশ্য ভালই আছে—কিন্তু কখন কি হয়, তা ত বলা যায় না। তোমাকে এখানে একলা ফেলে রেখে গিয়েও ত মনে আমি শান্তি পাব না। তার চেয়ে, বিপিন এখানে থাকতে থাকতেই আমি ঘুরে আসি না কেন? বিপিন এখানে থাকলে, তোমায় সর্ব্বদা দেখাশুনো করবে, তবু আমি অনেকটা নিশ্চিন্ত থাকতে পারবো। কি বল?"

রেবতী কয়েক মুহূর্ত্ত নীরব থাকিয়া বলিল, "তা—যা ভাল বোঝ।"

হীরালাল বলিল, "তুমিই বুঝে দেখ না। এই নির্ব্বান্ধব স্থানে হঠাৎ যদি তোমার কোনও বিপদ-আপদ আসে—এ আশঙ্কা কি তোমার হয় না?"

"হয় না কেন? খুবই হয়। তবে অমি কি ভাবিয়াছিলাম

জান? বিপিন বাবু ত এখনও এক হপ্তা এখানে আছেন,—তব এই এক সপ্তাহ ত তোকে পাব।"

হীরালাল হাসিয়া বলিল, "এক সপ্তাহ পরে আমায় আর পাবে না, এই ভয় তোমার হয় না কি?"

রেবতী বলিল, "তা কি কিছু বলা যায়? অদৃষ্ট যে মন্দ। বঙ্কিম বাবু কি বলেছেন মনে নেই? 'অদর্শনে কত বিষময় ফল ফলে।'—তুমি যার জিনিষ, সে যদি না ছাড়ে?"

"কেন, আমি কি তোমারও জিনিষ নই?"

রেবতী বলিল, "তা হয় না গো, প্রেমে কি আর এজমালি চলে? জিনিষ তারই, তবে আমি দু'দিন চুরি ক'রে ভোগ ক'রে নিচ্ছি, এই পর্য্যন্ত। যেমন গরু পরের ক্ষেতে ঢুকে পেট ভ'রে ধান খেয়ে নেয়, সেই রকম আর কি!"

হীরালাল হাসিয়া বলিল, "তুমি গরু? আজকাল তুমি ক' সের ক'রে দুধ দিচ্ছ বল দেখি?"

"কেন? তোমার মেয়ের জন্যে ক' সের দরকার?"—এইরূপ হাস্য-পরিহাস করিতে করিতে উভয়ে সে স্থান হইতে উঠিল এবং ধীরে ধীরে গৃহাভিমুখে অগ্রসর হইল।

চারিটা বাজিলেই বিপিন বাবু আসিয়া পৌঁছিলেন। গত কল্য অপেক্ষা উভয়কে আজ প্রফুল্ল দেখিয়া জিজ্ঞাসা করিলেন, "তোমরা কর্ত্তা-গিন্নীতে কি পরামর্শ স্থির করলে গো?"

পরামর্শ যাহা স্থির হইয়াছিল, হীরালাল তাহা বলিল। শুনিয়া বিপিন বাবু বলিলেন, "ওহে, তোমার মা'র কাছে আমি যে

ব'লে এসেছিলাম, তোমায় আমি নিয়ে গিয়ে তাঁর কাছে হাজির ক'রে দেবো,—আমি রইলাম এখানে—রাস্তা থেকে তুমি যদি আর কোথাও পালাও ?"

হীরালাল বলিল, "আর কোথায় পালাবো বল ?"

বিপিন বাবু বলিলেন, "আকাশে নক্ষত্র কি রেবতীই শুধু একটি হে ? অশ্বিনী, ভরণী, কৃত্তিকা, রোহিণী—আরও কত সব আছেন ত ? কি বলেন রেবতী বিবি ?"

রেবতী বলিল, "সে ত নিশ্চয়ই। কে কখন কোন্ নক্ষত্রের পাল্লায় প'ড়ে যায়, তা বলা যায় কি ?" (হীরালালের দিকে চাহিয়া) "কিন্তু হ্যাঁগা তোমার ভায়া আমাকে রেবতী বিবি বল্‌বেন কেন বল ত !"

বিপিন বাবু হাত যোড় করিয়া বলিলেন, "মাফ করুন, আমার অপরাধ হয়েছে—এবার থেকে আপনাকে আমি বউদিদিই বল্‌বো।"

"যদি বউদিদি বলবেন, তা হ'লে আমাকে 'আপনি' ও বল্‌তে পারেন না, 'তুমি' বল্‌তে হবে।" (হীরালালের দিকে চাহিয়া) "কি বল গো ?"

হীরালাল বলিল, "নিশ্চয়।"

বিপিন বাবু বলিলেন, "তা হ'লে আপনিও আমায় বিপিন বাবু বল্‌তে পারবেন না, ঠাকুরপো বল্‌তে হবে। আর 'তুমি' বলতে হবে। কি বল হীরুদা ?"

রেবতী বলিল, "আচ্ছা, সেই চুক্তিই রইল তা হ'লে।"

হীরালাল বলিল, "আমি তোমাদের এই চুক্তিনামার সাক্ষী রইলাম। কিন্তু আসল কথাটাই চাপা প'ড়ে যাচ্ছে যে। তোমরা দু'জনেই একমত হচ্ছে যে, অশ্বিনী, ভরণী, কখন্ কে কোন্ নক্ষত্রের পাল্লায় প'ড়ে যায়, ঠিক নেই। রেবতীই কিন্তু শেষ নক্ষত্র —একেবারে ২৭ নম্বর—পাঁজি খুলে দেখ।"

বিপিন বাবু বলিলেন, "না দাদা, দোহাই তোমার, আর কারু পাল্লায় পোড়ো না,—যা পড়ান্ পড়েছ, এতেই তোমার হাড়গোড় চূর্ণ হ'বার দাখিল হয়েছে।"

চা-পান শেষ হইলে, তিন জনে একত্র বেড়াইতে বাহির হইলেন। ইহা স্থির হইয়া গিয়াছে যে, আগামী কল্য কলিকাতা মেলে হীরালাল গৃহযাত্রা করিবে এবং সে ফিরিয়া না আসা অবধি বিপিন বাবু রেবতীর তত্ত্বাবধানে দার্জ্জিলিঙে থাকিবেন।

ভ্রমণান্তে বিপিন বাবু বিদায় চাহিলে হীরালাল বলিল, "রেবি, তুমি যে কাল বলেছিলে, বিপিন ভায়া রোজ অন্ততঃ একবেলা আমাদের ওখানে খাবেন!"

বিপিন বাবু বলিলেন, "চা ত খেলাম।"

হীরালাল বলিল, "ও ত ফাঁকি—জল ভাজা।"

রেবতী বলিল, "ঠিক কথা। ওটা আমারই ভুল হয়ে গেছে। কাল রাত্রে যখন ওঁকে বল্লাম, কাল বিকেলে এসে এই খানেই চা খাবেন, তখনই আমার বলা উচিত ছিল,—বেড়িয়ে ফিরে রাত্রেও এখানে খাবেন;—তা, তুমিই বা সে সময় আমায় মনে ক'রে দিলে না কেন?"

হীরালাল বলিল, "সে সময় আমার বুঝি মাথার ঠিক ছিল ?"

রেবতী বলিল, "আমারই বড় ছিল কি না!—সে যা হোক, কাল দশটার সময় এসে, আমাদের সঙ্গে আপনি খাবেন বিপিন বাবু,—তার পর দু'জনে ওঁকে ষ্টেশনে গাড়ীতে তুলে দিতে যাব।"

বিপিন বাবু বলিলেন, "আমি চুক্তিভঙ্গকারিণীদের নিমন্ত্রণ গ্রহণ করি নে।"

রেবতী সবিস্ময়ে বলিল, "কেন, কি চুক্তি ভঙ্গ করলাম আমি ? ওঃ—হ্যাঁ হ্যাঁ—মনে পড়েছে। তা বটে।"

বিপিন বাবু হাসিয়া বলিলেন, "চুক্তি ছিল যে, আমি তোমাকে 'বউদিদি' বলবে, 'তুমি' বলবো—তুমিও আমাকে 'ঠাকুরপো' বলবে, 'তুমি' বলবে—সেটা মহাশয়ার স্মরণ না থাকতে পারে, কিন্তু উভয় পক্ষের সাক্ষী আছে এই হীরুদা। বেড়াতে বেড়াতে আমি আজ কয়েক বারই তোমাকে বউদিদি বলেছি।"

রেবতী বলিল, "ক্ষমা কর ঠাকুরপো! হ্যাঁ হ্যাঁ—এটা আমার অপরাধ হয়ে গেছে বটে।"

"আচ্ছা ক্ষমা করা গেল, বউদিদি।"

"তবে কাল বেলা দশটায় আসবে ত ?"

"আস্‌বো"—বলিয়া বিপিন বাবু বিদায় গ্রহণ করিলেন।

## চত্বারিংশ পরিচ্ছেদ

### চিঠির প্রতীক্ষায়

কলিকাতা-মেল হীরালালকে লইয়া দার্জ্জিলিঙ ষ্টেশন ছাড়িয়া গেল।

রেবতী বলিল, "ঠাকুরপো, এখন তুমি স্যানিটেরিয়মেই যাবে ত?"

"চল, আগে তোমায় পৌঁছে দিয়ে আসি।"

"না না,—আবার অত দূর কষ্ট করতে যাবে কেন? আমি একলাই বেশ যেতে পারব।"

বিপিন বাবু বলিলেন, "না না, আমার কিছু কষ্ট হবে না। হীরুদা আমায় রেখে গেল খবরদারী করতে, আমি তোমায় একলা ছেড়ে দিতে পারি? পথে যদি কেউ তোমায় লুটে নিয়ে যায়, তার জন্যে দায়ী হবে কে, বৌদি?" বলিয়া বিপিন বাবু হাসিলেন।

রেবতী তখন ভাবাবিষ্ট, এ পরিহাস তাহার অন্তঃকরণকে স্পর্শই করিল না। সে বিপিন বাবুর মুখের পানে ছল-ছল নেত্রে চাহিয়া বলিল, "আমায় এখন একটু একলা থাকতে দাও, ঠাকুরপো!—না হয় আমায় একখানা রিক্শা ক'রে দাও।"

রেবতীর মুখভাব ও কণ্ঠস্বর যেন বিপিন বাবুর পৃষ্ঠে চাবুক মারিল। তিনি বুঝিলেন, পরিহাসটুকু অসময়োচিত হইয়াছে। বলিলেন, "ওঃ, আচ্ছা, আমি তোমার সঙ্গে যাব না, বৌদি। আমি

অতটা বুঝতে পারি নি, আমায় মাফ কর। চল, একটা রিক্‌শায় তোমায় তুলে দিই।"

এ সময় উভয়ে তাহারা প্ল্যাটফর্ম্মের প্রান্তসীমায় আসিয়া পৌঁছিয়াছিল। প্ল্যাটফর্ম্মের বাহিরেই খানকয়েক রিক্‌শা দাঁড়াইয়া ছিল। বিপিন বাবু একটার ভাড়া স্থির করিয়া রেবতীকে তাহাতে উঠাইয়া দিয়া রিকশাওয়ালাকে বলিলেন, "যাও, মেম সাহেবকো কোঠী পৌঁছায় দো। হুঁসিয়ারিসে লে যানা।"

রেবতী বলিল, "ও-বেলা আস্‌ছ ত ঠাকুরপো, চা-য়ের সময় ?"

বিপিন বাবু বলিলেন, "আস্‌ব ?"—তাঁহার কণ্ঠস্বরে একটু অভিমানের রেশ যেন ধরা পড়িয়া যায়।

রেবতী বলিল, "হাঁ ঠাকুরপো, এস, নইলে আমায় বেড়াতে নিয়ে যাবে কে ?"

"আস্‌বো বৌদি, সাড়ে চারটের সময়।" বলিয়া বিপিন বাবু রেবতীতে নমস্কার করিলেন। ঘণ্টাধ্বনি সহ রিক্‌শা ছুটিয়া চলিল।

ঠিক সাড়ে চারিটার সময় বিপিন বাবু রেবতীর আবাসে গিয়া পৌঁছিলেন। কাঞ্চি ভৃত্য যথানিয়মে দ্বারদেশে বসিয়া ছিল, বিপিন বাবুকে ড্রয়িং-রূমে বসাইয়া সে উপরে "মেমসাহেব"কে সংবাদ দিতে গেল।

বিপিন বাবু দশ মিনিট কাল অপেক্ষা করিবার পর রেবতী নামিয়া আসিল। বলিল, "তোমায় অনেকক্ষণ বসিয়ে রেখেছি। ঠাকুরপো, একবারে বেড়াতে বেরুবার পোষাক পরেই নেমে এলাম।"

"ভালই করেছ বৌদি।"—বিপিন বাবু লক্ষ্য করিলেন, রেবতীর চক্ষু দুইটি ফুলিয়াছে। এ কি দিবানিদ্রার জন্য? না, রেবতী কাঁদিয়াছে? বোধ হয়, শেষের অনুমানটাই ঠিক, কারণ, গলার স্বরও তাহার ভারি ভারি।

বিপিন বাবু আর কোনও কথা খুঁজিয়া না পাইয়া বলিলেন, "হীরুদা বোধ হয় এতক্ষণ কার্সিয়ং ছাড়িয়ে গেল।"

রেবতী জিজ্ঞাসা করিল, "বাড়ী পৌঁছবেন কখন্?"

"কাল সন্ধে নাগাদ।"

সৌদামিনী ঝি চা আনিল। চা-পান ব্যাপারটা প্রায় নীরবেই চলিতে লাগিল। গুমট অসহ্য হইলে বিপিন বাবু জিজ্ঞাসা করিলেন, "বৌদি, তুমি এত কি ভাবছ বল দেখি?"

রেবতী ফিক্ করিয়া একটু হাসিয়া বলিল, "কৈ, ভাবলাম আবার কখন্?"

"এমন নীরব যে!"

"তুমিই বা কোন্ সরব!"

"ও রকম মন খারাপ ক'রে থেক না বৌদি—একে তোমার দেহ ভাল নয়,—হঠাৎ অসুখ-বিসুখ করতে পারে।"

"কর্‌লেই বা। তুমি রয়েছ, তার জন্যে ভাবনা কি? একটা পরীক্ষাও হয়ে যাবে।"

"কিসের পরীক্ষা?"

"দাদার উপর তোমার যে রকম টান, বৌদির উপরও সে রকম কি না।"

"না, দোহাই তোমার, সে পরীক্ষায় পাস করতে আমি চাইনে! চা-টুকু শেষ ক'রে নাও, চল এখন বেড়াতে বেরোন যাক।" বলিয়া বিপিন বাবু নিজ পেয়ালার চা-টুকু নিঃশেষ করিয়া ডিবা হইতে একটা পাণ লইয়া মুখে দিলেন।

দুই জনে তখন বাহির হইয়া বটানিকেল গার্ডনের দিকে নামিতে লাগিলেন। বাগানের ভিতর প্রবেশ করিয়া রেবতী বলিল, "ক্লান্ত হয়ে পড়েছি, বসা যাক্ এখানে।"

একটা খালি বেঞ্চি পাইয়া উভয়ে উপবেশন করিলেন। বিপিন বাবু বলিলেন, "বৌদি, তুমি থিয়েটরে ঢুকেছ কত দিন?"

থিয়েটরের প্রসঙ্গে রেবতীর মুখ খুলিয়া গেল। কোন্ কোন্ থিয়েটরে রেবতী ছিল, কোন্ কোন্ নাটকে কোন্ কোন্ চরিত্রে অভিনয় করিয়াছে, বিপিন বাবুর প্রশ্নে সমস্তই সে বলিতে আরম্ভ করিল। দুই জনের গল্প এতক্ষণে বেশ জমিয়া উঠিল। দেখিতে দেখিতে সন্ধ্যা হইয়া আসিল।

উভয়ে তখন উঠিয়া বাড়ীর পথ ধরিল।

বাড়ীর কাছাকাছি আসিয়া রেবতী বলিল, "ঠাকুরপো, তুমি কেন এইখানেই খেয়ে যাও না।"

বিপিন বাবু রেবতীর দিকে আড়চোখে চাহিয়া, চটুল হাসি হাসিয়া, কোমল স্বরে বলিলেন, "খেয়ে যাব? তা পারি, যদি ভোজন-দক্ষিণা পাই।"

রেবতীর মুখে সংশয় ও ঘৃণার চিহ্ন দেখা দিল— তাহার ভ্রূ কুঞ্চিত হইয়া উঠিল। ইহা, পথের অল্পালোক সত্বেও বিপিন বাবুর দৃষ্টি

এড়াইল না—কারণ, এ প্রস্তাবে রেবতীর মুখভাব কিরূপ হয়, তাহাই তিনি দেখিবার প্রতীক্ষায় ছিলেন। রেবতী নিজ কণ্ঠস্বরকে যথাসাধ্য সংযমিত করিয়া জিজ্ঞাসা করিল, "তুমি ত বামুন নও, কায়েথ,—তবে এত দক্ষিণার লোভ কেন? কি দক্ষিণা চাও তুমি শুনি?"

বিপিন বাবু বলিলেন, "এই, দুটো গান-টান শুন্‌বো আর কি! তার বেশী আর কিছু দাবী করবো না, বউদি!"—বলিয়া তিনি হাসিতে লাগিলেন।

রেবতী মনে মনে বলিল, "আমায় পরীক্ষা করা হচ্ছে বুঝি?" প্রকাশ্যে বলিল, "গান শুনতে তুমি ভালবাস?"

"খুব ভালবাসি।"

"আচ্ছা, সে জন্যে আটকাবে না।"

এই সময় উভয়ে রেবতীর গৃহদ্বারে পৌঁছিল। রেবতী বলিল, "তুমি হাত-মুখ ধোবে ত, ঠাকুরপো? নীচে একটা গোসলখানা আছে। এই কাঞ্চি, সাহেবকো গোসলখানা দেখলাও।"—বলিয়া রেবতী উপরে চলিয়া গেল।

রেবতী নামিয়া আসিলে, কয়েকটা গান হইবার পর, আহারের সময় উপস্থিত হইল। আহারান্তে ঘণ্টাখানেক বিপিন বাবু রহিলেন। রেবতী হীরালালের সাংসারিক ব্যাপার সম্বন্ধে অনেক প্রশ্ন করিল—বিশেষ করিয়া সুরবালা ও তাহার খুকীর কথা। সুরবালা সম্বন্ধে বিপিন বাবু তাঁহার স্ত্রীর নিকট যাহা কিছু শুনিয়াছিলেন—এই ব্যাপারের প্রথম সংবাদ পাইয়া সুরবালা কিরূপ ভাঙ্গিয়া

পড়িয়াছিল,—তাহার পর স্বামীকে গৃহে ফিরাইবার জন্য তাহার ব্যাকুলতা,—সমস্তই বিপিন বাবু বর্ণনা করিলেন। শুনিয়া রেবতী একটি দীর্ঘনিশ্বাস ফেলিয়া চুপ করিয়া বসিয়া রহিল।

কিয়ৎক্ষণ নীরবে থাকিয়া রেবতী নিজ চেয়ারের উপরে এলাইয়া পড়িল। বিপিন বাবু ইহা দেখিয়া বলিলেন, "বৌদি, তুমি ক্লান্ত হয়ে পড়েছ, আমি এখন উঠি, তুমি শোও গে যাও।"

রেবতী দাঁড়াইয়া উঠিয়া বলিল, "কাল আবার আসছ ত ঠাকুরপো?"

"হ্যাঁ, আস্‌ব বৈ কি। আজ যেমন সময় এসেছিলাম; কিন্তু বেড়িয়ে ফিরে, তোমায় বাড়ী পৌঁছে দিয়ে চ'লে যাব,—কেমন?"

রেবতী বলিল, "অর্থাৎ রাত্রে এখানে খাবে না, এই কথা বলছ ত?"

"হ্যাঁ। দেখ, হীরুদা এখানে নেই, তুমি একলা রয়েছ। তুমি ছেলেমানুষ, আমিও নিতান্ত বুড়ো হই নি। এ অবস্থায়"—বলিয়া বিপিন বাবু দুষ্টামির হাসি হাসিলেন।

রেবতী বলিল, "কেন, পাছে তুমি আমার সঙ্গে প্রেমে প'ড়ে যাও? এই ভয়?"

বিপিন বাবু বলিলেন, "না, সেটা ত সুখের কথাই, ভয়ের বিষয় আর কি?—মুর্গীটা যেমন হিন্দুসমাজে চল্ হয়ে উঠেছে, বউদি-ঠাকুরপোর প্রেমটাও, সমাজে না হোক, বাঙ্গালা সাহিত্যে আর দোষের ব'লে গণ্য হচ্ছে না, তা দেখছ ত?"—বলিয়া বিপিন বাবু

কয়েকখানি আধুনিক বাঙ্গালা উপন্যাসের নাম করিয়া বলিলেন, "পড়েছ ত ?"

রেবতী বলিল, "হ্যাঁ, পড়েছি বৈ কি !—সেটাকে তুমি যদি ভীতিজনক মনে না কর, তবে আর ভয় কিসের ? তোমাতে আমাতে বেশী মেশামিশির কথা জানতে পেরে তোমার হীরুদা পাছে রাগ করে ?"

"সেইটেই হীরুদার পক্ষে স্বাভাবিক নয় কি ?"

"হ্যাঁ, তা বটে। কালকের কথা সে তখন কাল হবে। তুমি বিকেলবেলা এস ত।"

বিপিন বাবু বিদায় গ্রহণ করিলেন।

শয়নকক্ষে গিয়া, বস্ত্রাদি পরিবর্ত্তনের পর আলো নিবাইয়া শয়ন করিয়া রেবতী অনেকক্ষণ ঘুমাইতে পারিল না। আজ সে বাড়ী পৌছিয়াছে। রাত্রি এখন দশটা—সুরবালার সহিত এতক্ষণ সে নিভৃতে একত্র হইয়াছে। পরস্পরের প্রতি তাহাদের ব্যবহার, তাহাদের কথাবার্ত্তা রেবতী কল্পনা করিতে চেষ্টা করিল। তাহার হৃদয় অনুশোচনায় ভরিয়া উঠিল। এ অনুশোচনা, আজ প্রথম তাহার হৃদয়ে প্রবেশ করে নাই। দার্জ্জিলিঙে আসা অবধিই হীরালালের সহিত সম্পর্কটা তাহার মনে আত্মগ্লানির সঞ্চার করিতে আরম্ভ করিয়াছিল—আজ বিপিন বাবুর মুখে সুরবালার অনেক কথা শুনিয়া, রেবতীর মনটা আরও খারাপ হইয়া গিয়াছে।

বিপিন বাবু প্রত্যহই আসেন; চা পান করিয়া রেবতীকে

বেড়াইতে লইয়া যান—বেড়াইয়া ফিরিয়া তাহাকে পৌঁছাইয়া দিয়া, নিজ বাসায় যান। রাত্রিতে একত্র আহার বন্ধ।

রেবতী দিনের মধ্যে শতবার মনে মনে হিসাব করিতেছে—হীরালাল এখান হইতে গিয়াছে সোমবারে। মঙ্গলবারে সন্ধ্যা নাগাদ তাহার বাড়ী পৌঁছিবার কথা। বুধবারে সে পত্র লিখিবে বলিয়া গিয়াছে, শুক্রবারে সেই পত্র রেবতীর পাইবার কথা।

শুক্রবার বেলা দুইটা হইতে রেবতী অধীর আগ্রহে ডাকপিয়নের প্রতীক্ষা করিতে লাগিল। ডাক-পিয়ন আসিল, কিন্তু হীরালালের পত্র আসিল না। তাহার দ্বারবান্ মহাবীর সিং কাহাকে দিয়া বাঙ্গালায় এক পোষ্ট কার্ড লেখাইয়াছে; বাড়ী-ঘর জিনিষপত্র সমস্ত ঠিক হওয়ায় সংবাদ দিয়াছে, মা-জীর স্বাস্থ্য সম্বন্ধে প্রশ্ন করিয়াছে; সর্ব্বশেষে লিখিয়াছে, গত কল্য একজন পার্সী সাহেব সাক্ষাৎ জন্য আসিয়াছিলেন, তিনি দার্জ্জিলিঙের ঠিকানা লইয়া গিয়াছেন, তাঁহার নাকি বিশেষ কি প্রয়োজন আছে।

এই পার্সী সাহেবটি কে, এবং রেবতীর সহিত তাঁহার বিশেষ প্রয়োজনই বা কি, সে ইহা কিছুই অনুমান করিতে পারিল না। এ বিষয় লইয়া সে অধিক মাথাও ঘামাইল না। হীরালালের চিঠি যে আসে নাই, এই নৈরাশ্যের দুঃখেই তাহার বুকখানি ভরিয়া রহিল।

কেন চিঠি আসিল না? সেখানে পৌঁছিয়া হীরালাল কি তবে অসুস্থ হইয়া পড়িয়াছে? না, সুরবালাকে লইয়া সে এতই বিব্রত যে, দুই চারি কথায় পৌঁছান সংবাদটাও লিখিবার অবসর করিতে

পারে নাই ?—প্রথমটা না হইয়া থাকিলেই ভাল। সে ভাল থাকুক,—দ্বিতীয় কারণটাই যেন ঘটিয়া থাকে। রেবতী মনে মনে এই প্রার্থনা করিয়া, একটা দীর্ঘনিশ্বাস ফেলিয়া চুপ করিয়া বসিয়া রহিল।

বিপিন বাবু যথাসময়ে আসিয়া হাজির হইলেন। তাঁহাকে দেখিবামাত্র রেবতী বলিল, "তোমার হীরুদার চিঠি ত কৈ আজ এল না ঠাকুরপো ? তোমার কাছে এসেছে ?"

বিপিন বাবু বলিলেন, "না, আমার কাছে ত আসেনি। কাল হয় ত আসতে পারে।"

"দেখা যাক্"—বলিয়া রেবতী চায়ের অনুষ্ঠানে প্রবৃত্ত হইল।

## একচত্বারিংশ পরিচ্ছেদ

### গৃহে

হীরালালের গোযান যখন গ্রামে প্রবেশ করিল, তখন সন্ধ্যা উত্তীর্ণ হইয়া গিয়াছে। সদর দরজা খোলাই ছিল—সুটকেস হস্তে হীরালাল উঠানে প্রবেশ করিয়াই দেখিল, কে এক ব্যক্তি একটা লণ্ঠন ও লাঠি হাতে লইয়া তাহাদের বড় ঘরের বারান্দা হইতে নামিতেছে। উঠান ও বারান্দা অন্ধকার,—হীরালাল লণ্ঠনটাই দেখিল, মানুষটা কে, তাহা বুঝিতে পারিল না। ক্ষণকাল পরেই তাহারা পরস্পরের সম্মুখীন হইল। হীরালাল দেখিল, ইনি গ্রামের প্রবীণ ডাক্তার বিধুভূষণ কুশারি। হীরালালকে দেখিয়াই তিনি বলিয়া উঠিলেন, "হীরেনাল এসেছ? খুব সময়ে এসে পড়েছ, বাবা! যাও, তোমার মাকে দেখ!"

হীরালাল শঙ্কিত স্বরে বলিয়া উঠিল, "কেন ডাক্তারবাবু, মা'র কি হয়েছে?"

"আজ আট দিন তাঁর জ্বর। একজ্বরী অবস্থায় রয়েছেন।"

"অবস্থা কি রকম?"

"বড় ভাল নয়। তবে আজ রাতে কোনও ভয় বোধ হয় নেই। যে ওষুধ দিয়েছি, সেই ওষুধই এখন চলবে।"

বলিয়া ডাক্তার বাবু লণ্ঠন হাতে লাঠি ঠক্ ঠক্ করিতে করিতে বাহির হইয়া গেলেন।

হীরালাল তাড়াতাড়ি বারান্দায় উঠিয়া, সুটকেসটা সেখানে ফেলিয়া, জুতা ছাড়িয়া, ঘরের মধ্যে প্রবেশ করিবামাত্র ওডিকলোনের গন্ধ পাইল।

ঘরের এক কোণে তেলের প্রদীপ মিটি মিটি করিয়া জ্বলিতেছে। তক্তপোষের উপর তাহার জননী শায়িতা, তাঁহার কপালে জলপটি, মেঝ খুড়ীমা মাথায় পাখার বাতাস করিতেছেন; রোগিণী জ্বরঘোরে অচেতন। সুরবালা ঘোম্‌টায় মুখ আবৃত করিয়া পদতলে বসিয়া শ্বাশুড়ীর পায়ে হাত বুলাইতেছে। উঠানে স্বামীর কণ্ঠস্বর শুনিবামাত্র সে ঘোমটা দিয়াছিল।

মেঝ কাকীমা হীরালালকে দেখিয়া বলিলেন, "হীরু, এলি বাবা? খুব সময়ে এসে পড়েছিস!"

হীরালাল মাতার ললাটে হস্তস্পর্শ করিয়া দেখিল, যেন আগুন! তার পর প্রথমে জননীর, পরে মেঝ খুড়ীমা'র পদধুলি গ্রহণ করিয়া বলিল, "আজ আট দিনই কি বেহুঁস রয়েছেন?"

মেঝ খুড়ীমা উত্তর করিলেন, "না, তা কেন? জ্বরটা যখন বেড়ে উঠে, তখনই বেঁহুস হয়ে পড়েন, অন্য সময় বেশ জ্ঞান থাকে, কথাবার্ত্তা ক'ন। বিকেল পর্য্যন্ত কথাবার্ত্তা কয়েছেন। তার পর থেকেই জ্বরটা বাড়তে আরম্ভ করে। তোমার দেহ ত বেশ ভাল আছে বাবা?"

"হ্যাঁ আমি ভালই আছি।"

"তুমি ত এখন দার্জ্জিলিঙ থেকেই আসছ? সারাদিন খাওয়া হয়নি বোধ হয়? যাও বাবা, হাত-মুখ ধুয়ে নাও। বৌমা, যাও

ত, হাত-পা ধোবার জল গামছা দিয়ে, রান্নাঘরের শিকেয় বাতাসা আছে, তাই ভিজিয়ে এক গেলাস সরবৎ ক'রে দাও, আর তোমার ছোট খুড়ীমাকে বল ভাত চড়িয়ে দিতে।"

সুরবালা শ্বাশুড়ীর পদসেবা ছাড়িয়া ধীরে ধীরে প্রস্থান করিল। হীরালাল তখনই তাহার স্থান অধিকার করিয়া বসিয়া, মা'র পায়ে হাত বুলাইতে লাগিল।

খুড়ীমা জিজ্ঞাসা করিলেন, "বিপিন বাবুর সঙ্গে তোমার দেখা হয়েছিল?"

"হ্যাঁ, হয়েছিল।"

"তিনিও এসেছেন তোমার সঙ্গে?"

"না, তিনি এখন দার্জ্জিলিঙেই রইলেন।"

"তোমার সে চাকরী কি আর নেই?"

"হ্যাঁ, আছে বৈ কি। তিন মাসের ছুটিতে রয়েছি।—মা কি খাচ্ছেন?"

"ডাক্তার বাবু ত জল-সাবুরই ব্যবস্থা করেছেন, কিন্তু দিদি জল-সাবু খেতে চান না; গঙ্গাজল মিশিয়ে একটু একটু দুধই দেওয়া হচ্চে। যখনই জ্ঞান হচ্ছে, খালি তোমার কথাই জিজ্ঞাসা করছেন।"

হীরালাল একটি দীর্ঘনিশ্বাস ত্যাগ করিল।

এই সময় হীরালালের কন্যাকে কোলে করিয়া ছোট খুড়ীমা প্রবেশ করিলেন। হীরালাল নামিয়া তাঁহার পাদবন্দনা করিয়া

কন্যাকে কোলে লইয়া তাহাকে চুমা খাইল। খুকী যেন নিতান্ত বিস্ময়েই বলিয়া উঠিল—"বাবা!"

ছোট খুড়ীমা বলিলেন, "হ্যাঁ দিদি! বাবা এসেছেন, আর কোনও ভয় নেই। হীরু যাও বাবা, হাত-মুখ ধুয়ে রান্নাঘরে যাও, সরবৎটুকু খেয়ে এস।—আয় খুকী, আয়।"—বলিয়া তিনি খুকীকে লইলেন।

হীরালাল বাহির হইয়া দেখিল, সেই ঘরেই বারান্দার প্রান্তে গাড়ু, গামছা ইত্যাদি সজ্জিত আছে,—অদূরে একটা হারিকেন লণ্ঠনে আলো জ্বলিতেছে। হাত-পা ধুইতে ধুইতে হীরালালের মনে হইল, ছোট খুড়ীমা রান্নাঘরে বউকে মোতায়েন করিয়া নিজে চলিয়া আসিয়াছেন এবং রান্নাঘরে গিয়া সরবৎ পান করিয়া আসিতে হুকুম করিয়াছেন, ইহা দুই জনকে নিভৃত সাক্ষাতের অবসর দিবার কৌশলমাত্র। কিন্তু এখন সুরবালার সম্মুখীন হওয়া, তোপের মুখে দাঁড়ানর চেয়েও তায় পক্ষে সমধিক ভীতিজনক —অথচ পিপাসায় কণ্ঠ শুকাইয়া গিয়াছে। তাই হীরালাল হাত-মুখ ধুইয়া, সরবতের প্রলোভন পরিত্যাগ করিয়া, সেই গাড়ুর অবশিষ্ট জলটুকুই অঞ্জলি অঞ্জলি পান করিয়া ফেলিল। তাহার পর গামছায় হাত-মুখ মুছিয়া, ঘরের মধ্যে ফিরিয়া আসিল। ছোট খুড়ীমা বলিলেন, "সরবৎটুকু খেয়ে এলে না বাবা?"

হীরালাল বলিল, "খাব এখন ছোটখুড়ীমা, তাড়াতাড়ি কি? এখন আমার তৃষ্ণা পায় নি।"

এই বিতৃষ্ণার কারণ বুঝিতে ছোট খুড়ীমার বিলম্ব হইল

না। “দেখি, বউমা রান্নাবান্নার কতদূর কি করলেন।”—বলিয়া তিনি খুকীকে লইয়া বাহির হইয়া গেলেন।

হীরালাল আবার জননীর পদপ্রান্তে বসিল।

পাঁচ মিনিট পরে ছোট খুড়ীমা ছোট একটি রেকাবীতে দুইটি সন্দেশ এবং সরবতের গ্লাসটি আনিয়া হীরালালের কাছে ধরিলেন। হীরালাল উহা গ্রহণ করিল।

সরবৎ পান করিয়া হাত-মুখ ধুইয়া আসিয়া সে আবার জননীর পার্শ্বে বসিল। মেঝ-বউ তখন ছোট বউকে নিজ-স্থলাভিষিক্ত করিয়া রান্নাঘর পরিদর্শনে গমন করিলেন।

রাত্রি একটা। গৃহিণীর জ্বরোত্তাপ একটু একটু করিয়া কমিতেছে। মাথার জলপটি খুলিয়া দেওয়া হইয়াছে।

হীরালাল আহারান্তে সেই কক্ষেরই এক পার্শ্বে একখানা মাদুরের উপর শয়ন করিয়া ঘুমাইয়া পড়িয়াছিল। সুরবালা তাহার খুকীকে লইয়া অন্য ঘরে শুইয়া ছিল, মেঝ-বউ তাহার নিকটে ছিলেন। ছোট বউ এ ঘরে রোগিণীর শয্যাপার্শ্বে অবস্থান করিতেছিলেন। আর খানিক পরে মেঝবউ আসিয়া ছোট বউকে ঘুমাইতে পাঠাইবেন। এইরূপ পালা করিয়া রোগিণীর শুশ্রূষা চলিতেছে।

কিয়ৎক্ষণ পরে গৃহিণী সচেতন হইলেন। তাহা দেখিয়াই ছোট বউ বলিলেন, “ও দিদি তোমার হীরু এসেছে যে!”

গৃহিণী পাশ ফিরিয়া বলিলেন, “অাঁ? কি? আমার হীরু এসেছে? কৈ সে?”

“ঐ যে, দেখ, ঘুমুচ্চে।”

গৃহিণী মাথাটি তুলিয়া নিদ্রিত পুত্রের পানে চাহিয়া বলিয়া উঠিলেন, "জয় মা রাধারাণী!" প্রায় এক মিনিট নীরব থাকিবার পর জিজ্ঞাসা করিলেন, "কখন এল?"

"সন্ধ্যের একটু পরেই?"

"ভাল আছে? খাওয়া-দাওয়া করেছে?"

"হ্যাঁ, ভাল আছে। খেয়েছে। রাত ১২টা পর্য্যন্ত ব'সে তোমার পায়ে হাত বুলুচ্ছিল। ডেকে দেবো?"

"না না, ঘুমুচ্চে ঘুমুক। আহা, বাছা ক্লান্ত হয়ে এসেছে, এখন ডেক না।"

ঘুম ভাঙ্গিলে, এক দাগ ঔষধ খাওয়াইয়া দেওয়া ডাক্তার বাবুর উপদেশ ছিল। ছোট বউ বলিলেন, "এইবার তোমায় ওষুধ দিই দিদি?"

গৃহিণী বলিলেন, "না না, আর ওষুধ কেন কেন? হীরু বাড়ী এসেছে, এখন ওকে রেখে, ওর হাতের দেওয়া গঙ্গাজল মুখে দিয়ে আমি যাতে যেতে পারি, এখন সেই ব্যবস্থাই কর তোমরা—ওষুধ আমি আর খাব না।"—বলিতে বলিতে গৃহিণীর চক্ষু সজল হইয়া আসিল।

ছোট বউ বলিলেন, "ছেলের হাতে গঙ্গাজল খেয়ে যেতে পারা—সে ত অবিশ্যি ভাগ্যেরই কথা দিদি। কিন্তু এখন কেন? এখনও একটি নাতির মুখ তুমি দেখনি। নাতি হোক, তাকে মানুষ কর, তার পর তোমার যা ইচ্ছে হয় কোরো, আমরা বারণ করবো না। ওষুধ দিই, খাও।"

গৃহিণীর নিষেধ সত্ত্বেও ছোট বউ পীড়াপীড়ি করিয়া তাঁহাকে ঔষধ পান করাইয়া দিলেন। তার পর বলিলেন, "ওঠাই ছেলেকে।" —বলিয়া হীরালালের শয্যার নিকটে গিয়া তাহার গা ঠেলিয়া বলিতে লাগিলেন, "হীরু, বাবা, ওঠো ওঠো—দিদি জেগেছেন—তোমায় ডাকছেন।"

হীরালাল ধড়মড় করিয়া উঠিয়া বসিয়া বলিল, "অ্যাঁঃ! মা জেগেছেন?"—বলিয়া জননীর কাছে আসিয়া, তাঁহার ললাটে হস্তস্পর্শ করিয়া কহিল, "এখন কেমন আছ মা? জ্বর ত অনেকটা কমেছে দেখছি। এখন আর কিছু কষ্ট আছে কি?"

গৃহিণী পুত্রের চিবুক স্পর্শ করিয়া, সেই অঙ্গুলিপুটে চুমা খাইয়া বলিলেন, "না বাবা, আর কোনও কষ্ট নেই আমার। তুমি বাড়ী এসেছ, আমার হারাধন ফিরে পেয়েছি, আর কি আমার কোনও কষ্ট থাকে?"

হীরালালের চক্ষু দিয়া ঝর্‌ঝর্ করিয়া জল পড়িতে লাগিল। সে বালকের মত জননীর বক্ষে মুখ লুকাইল।

## দ্বাচত্বারিংশ পরিচ্ছেদ

### পার্সী সাহেব

বিপিন বাবু রেবতীকে বলিয়া আসিয়াছিলেন, "কাল হয়ত হীরুদার চিঠি আসতে পারে।"—সে "কাল" আসিল, কিন্তু চিঠি আসিল না। পর দিনও আসিল না—বিপিন বাবুর নিকটেও না, রেবতীর নিকটেও না। বিপিন বাবু প্রত্যহ যথারীতি বিকালে রেবতীর গৃহে গিয়া চা-পান করিয়া তাহাকে বেড়াইতে লইয়া যান। পত্র না আসা সম্বন্ধে রেবতীকে তিনি এই বলিয়া সান্ত্বনা দিয়াছেন যে, হীরুদা বোধ হয় বাড়ী গিয়া মার অবস্থা খারাপ দেখিয়াছে, তাঁহাকে লইয়া এতই ব্যস্ত আছে যে পত্র লিখিবার সুযোগ পায় নাই।

আজও যথাসময়ে স্যানিটেরিয়মে ডাক পিওন আসিল। বিপিন বাবুর বাড়ী হইতে পত্র আসিয়াছে,—তাঁর স্ত্রী সুহাসের পত্র—কিন্তু হীরুদার পত্র আসিল না।

বিকালে বিপিন বাবু প্যান্সি কটেজে গিয়া দেখিলেন, রেবতী ড্রয়িংরূমে বসিয়া রহিয়াছে—তার সামনে টেবিলের উপর খামে লেখা পত্র। পেন্সিলে শিরোনামা দেখিয়াই তিনি হীরালালের হস্তাক্ষর চিনিতে পারিলেন। বলিলেন, "এই যে বউদি, হীরুদার চিঠি এসেছে দেখছি। খবর ভাল ত ?"

রেবতী বলিল, "মন্দের ভাল। পড় না।"—বলিয়া চিঠিখানি সে বিপিন বাবুর হাতে দিল।

বিপিন বাবু সেখানি খুলিয়া পাঠ করিলেন—

ভাই স্রোতের ফুল,

তুমি বোধ হয় আমার চিঠি না পেয়ে খুবই চিন্তিত হয়ে পড়েছ,—এবং আমার উপর রাগ করেছ, কিন্তু কি করবো, নিতান্তই নিরুপায়ে আমি তোমায় চিঠি লিখতে পারিনি। যেদিন সন্ধ্যাবেলা আমি এসে বাড়ী পৌঁছলাম সে রাত্রেও মার খুব জ্বর, কিন্তু ভোরের দিকে একটু নরম পড়েছিল। বেলা ৯টা ১০টা বাজতে না বাজতেই জ্বরটা আবার খুব বেড়ে এল। তাঁকে নিয়ে আমি এতই ব্যস্ত হয়ে পড়লাম যে, পোষ্ট আপিসে গিয়ে একখানি পোষ্টকার্ড কিনে তোমায় দু'ছত্র চিঠি লিখে দিয়ে আসবো, সারাদিনের মধ্যে সেটুকু অবসরটুকুও করতে পারলাম না। কালও ঠিক ঐভাবে কেটেছে। আজ ভোর থেকে তিনি একটু ভাল আছেন। আমি বাজার করতে এসে, পোষ্ট আপিসে দাঁড়িয়ে তোমায় এই চিঠি লিখছি।

মার অবস্থা যদি ক্রমে ভালর দিকে যেতে থাকে, তবে হপ্তা খানেকের মধ্যে তিনি রোগমুক্ত হতে পারেন ডাক্তার বাবু এই কথা বল্লেন। যখন যেমন থাকেন আমি লিখে তোমায় জানাবো। এক হপ্তা বাড়ীতে থেকে, তার পর ফিরে যাব এই কথা ব'লে এসেছিলাম, কিন্তু তা দেখছি আর হবে না। হয়ত

আরও ২।৪ দিন দেরী হয়ে যেতে পারে। বিপিন ভায়াকে এই কথা তুমি বোলো। তাকে আলাদা করে চিঠি লেখবার আর সময় পেলাম না, এই চিঠি তাকে দেখিও।

এই চিঠি যেদিন পাবে, তার পরদিন তুমি আমায় চিঠি লিখো—তুমি শারীরিক কেমন আছ জানবার জন্যে আমি উৎকণ্ঠিত হয়ে আছি একথা বলাই বাহুল্য। আর বেশী কিছু লেখার সময় নেই। এখন তবে আসি ভাই।

তোমার

স্রোতের ফুল।

পত্র পাঠ শেষ করিয়া বিপিন বাবু বলিলেন, "দেখ বউদি, চিঠি না আসার কারণটা আমি ঠিক বলেছিলাম কি না?"

"হ্যাঁ, তা তো বলেছিলে।"—বলিয়া রেবতী সৌদামিনীকে ডাকিয়া চা আনিতে আদেশ করিল।

চা আসিল। উভয়ে চা পান করিতে লাগিল। বিপিন বাবু বলিলেন, "চিঠির জন্যে ভাবছিলে, চিঠি ত এল বৌদি, তবু তুমি এমন চুপচাপ কেন?"

রেবতী মৃদু হাসিয়া বলিল, "কি কথা কইব?"

বিপিন বাবু বলিলেন, "এ ক'দিনই লক্ষ্য করছি, তুমি ভারি চুপচাপ। সর্ব্বদাই কি যেন ভাবো। তোমার সে হাসি গল্প নেই, মনটি বিষণ্ণ ক'রে থাক। ভাবতাম চিঠি আসছে না ব'লে তোমার মন খারাপ। আজ ত চিঠি এল, তবু আজ এমন চুপচাপ কেন তাই

জিজ্ঞাসা করছি। এই যে হীরুদা লিখেছে ফিরে যেতে দেরী হবে, তাই বোধ হয়—না বউদি?”

রেবতী ইহার কোনও প্রতিবাদ করিল না, কেবল একটু মৃদু হাসিল। কয়েক মুহূর্ত্ত নীরব থাকিয়া বলিল, “আচ্ছা ঠাকুরপো, উনি মার কথাই সব লিখেছেন, ওঁর স্ত্রীর কোনও কথাই ত লেখেন নি।”

বিপিন বাবু হাসিয়া বলিলেন, “দাদা আমার দক্ষিণ-নায়ক কি না,—তাই লেখেন নি।”

রেবতী বলিল, “দক্ষিণ-নায়ক কি? নায়কের আবার উত্তর দক্ষিণ পূব পশ্চিম আছে না কি?”

বিপিন বাবু বলিলেন, “না, সে-দক্ষিণ নয়। সেকালে এক এক নায়কের বহু নায়িকা থাকতো ত? যে নায়ক নিজের সকল গুলিকে ঠিক সমভাবে দেখতেন, কাউকে উনিশ বিশ করতেন না, কারু মনে যেন এতটুকু ঈর্ষা বা অভিমানের না উদয় হয় সে বিষয়ে লক্ষ্য রাখতেন,—তাঁকেই দক্ষিণ নায়ক বলতো।—আমার সে বউদির কথা তিনি যদি এ বউদির কাছে লিখতেন, তা হলে এ বউদি কি খুসী হতেন?”

রেবতী বলিল, “এক দাদার সম্পর্কে লোকের একটা বউদিই থাকে, তোমার দু-দুটো বউদি। ভাগ্যবান পুরুষ, তুমি ঠাকুরপো! সে যাই হোক্। কেতাবে সেকালের কথা পড়ি বটে,—খুব ভাল নায়ক যে, সে সকল নায়িকাকে ঠিক সমভাবে দেখছে। কিন্তু এটা কি কখনও সম্ভব হতে পারে? অমন যে ধাম্মিক রাজা দশরথ—তাঁরও, কৈকেয়ীর দিকে ঝোঁক বেশী ছিল।”

"তা ঠিক বউদি। আমিও একথা বিশ্বাস করি না যে, দু'জনকে সমান ভালবাসা যায়। ভালবাসা এক জনকেই যায়—অন্য ভাগীদার যারা, তারা ভালবাসার পাত্রী নয়, তারা সখীমাত্র।—তাদের প্রতি 'ন্যায়' করা যায়, ভালবাসা যায় না। সংস্কৃতে দক্ষিণ-নায়কের যে উদাহরণটি আছে, তাতে ভালবাসার কথা নেই, ন্যায়ের কথাই আছে।"

"উদাহরণটি কি?"

"ভোজরাজ একদিন সভায় এসে বসলেন, সকলেই দেখলে, তাঁর মুখখানি বড়ই বিষণ্ণ। তিনি যেন নিজের কর্ত্তব্য স্থির করতে না পেরে ভারি চিন্তাকুল হয়ে পড়েছেন। সভাসদেরা জিজ্ঞাসা করতে লাগলো, মহারাজ, আজ আপনার মনটা এমন ভার ভার কেন? রাজা বল্লেন, তোমাদের মধ্যে মনস্তত্ত্ববিৎ অনেক কবি ত রয়েছেন, তাঁরাই বলুন না, আজ আমার মন এমন খারাপ কেন?—কালিদাস তখনও এসে পৌছন 'ন। অন্য কবিরা সকলে মুখ চাওয়া চাওয়ি করতে লাগলেন, কারু ঘটে কোনও বুদ্ধি যোগাল না। তখন কালিদাস সভায় এসে উপস্থিত হলেন। সকল কথা শুনে তিনি বল্লেন—তাঁর জিহ্বাগ্রে স্বয়ং সরস্বতী অধিষ্ঠিতা কি না, ভুলটি ত হবার যো নেই—তিনি বল্লেন—বাঙ্গলাতেই বলি, সংস্কৃত শ্লোকে আর দরকার নেই—"

রেবতী বাধা দিয়া বলিল, "না না, শ্লোকটাই বল ঠাকুরপো—বুঝি না-বুঝি, শুনতে ভারি মিষ্টি লাগে।"

বিপিন বাবু বলিলেন, "কালিদাস বল্লেন—

স্নাতা তিষ্ঠতি কুন্তলেশ্বরসুতা, বারোঽঙ্গরজস্বসু- বন
র্দ্যূতে রাত্রিরিয়ং জিতা কমলয়া, দেবী প্রসাদ্যাধুনা।
ইত্যন্তঃপুরসুন্দরীজনগুণে ন্যায়াধিকং ধ্যায়তা
দেবেনাপ্রতিপত্তিমূঢ়মনসা দ্বিত্রাঃ স্থিতা নাড়িকাঃ ॥

—অর্থাৎ হে দেব, আপনার এক রাণী কুন্তলরাজ-কন্যা, তিনি আজ স্নান ক'রে রয়েছেন; অন্য রাণী অঙ্গরাজ-ভগিনীর আজ 'বার' অর্থাৎ পালা ছিল বটে, কিন্তু রাণী কমলা বাজি রেখে পাশা খেলে, তাঁর রাতটি জিতে নিয়েছেন; আর ও দিকে দেবী (অর্থাৎ পাটরাণী) রাগ ক'রে বসে আছেন তাঁকেও প্রসন্ন করা দরকার;—কোন্ রাণীর মহালে আজ রাত্রি-যাপন করলে অধিক 'ন্যায়' হবে, তাই স্থির করতে না পেরে, দুই তিন দণ্ড আপনি 'মূঢ়মনা' হয়ে রয়েছেন।"

রেবতী বলিল, "অদ্ভুত! আমি যদি হতাম, সতীনের সঙ্গে পাশা হয়ত খেলতাম কিন্তু সতীনের কাছ থেকে রাত জিতে নেবার জন্যে আমার একটুও প্রলোভন হত না তা নিশ্চয় করে বলতে পারি।"—বলিয়া রেবতী অন্যদিকে মুখ ফিরাইয়া একটি মৃদু নিশ্বাস ফেলিল।

বিপিন বাবু তাহা লক্ষ্য করিলেন। এ প্রসঙ্গ আর অধিক অগ্রসর না হয়, এই অভিপ্রায়ে তিনি বলিলেন, "তোমাদের ছুটি ফুরোতে আর কত দিন বাকী আছে বৌদি?"

রেবতী উত্তর করিল, "তিন মাসের ছুটি, তার মধ্যে দেড়

।াসের উপর ত কেটে গেছে। কেন, এ কথা জিজ্ঞাসা করছ কেন ঠাকুরপো ?"

বিপিন বাবু কয়েক মুহূর্ত্ত নিরুত্তর রহিলেন। তার পর বলিলেন, "হীরুদার মা,—ধর, তাঁর যদি কিছু ভালমন্দই হয়,— প্রাচীন হয়েছেন, কিছু ত বলা যায় না,—তা হলে হীরুদা ত একটি মাস কাল সেইখানেই আটকে যাবে। অথচ, আমার পক্ষেও অত দিন এখানে থাকা ত সম্ভব হবে না।"

রেবতী বলিল, "সে ত নিশ্চয়। তোমার ঘর-সংসার আছে, বিষয় সম্পত্তি আছে, সে সব ফেলে তুমি এখানে বসে থাক্‌লে চলবে কেমন ক'রে ? সে রকম যদি হয়, আমি না হয় কলকাতাতেই ফিরে যাব। এখন আমার শরীর ত অনেকটা সেরেছে।"

চা পান পূর্ব্বেই শেষ হইয়া গিয়াছিল। বাহিরের দিকে চাহিয়া বিপিন বাবু বলিলেন, "চল, এবার বেরিয়ে পড়া যাক্।"

জলপাহাড়ের রাস্তায় খানিকক্ষণ বেড়াইয়া, বাড়ী ফিরিবার পথে ম্যালের নিকট হঠাৎ এক প্রৌঢ়বয়স্ক পার্সী সাহেব রেবতীর সম্মুখীন হইয়া তাহাকে অভিবাদন করিলেন।

রেবতী তাঁহার সহিত করমর্দ্দন করিয়া বলিল, "এই যে মিষ্টার হোর্ম্মসজী ! কবে এলেন আপনি ?"

হোর্ম্মসজী বলিলেন, "হামি আজ আসিয়াছে। বোম্বে হইতে দুই হপ্তা আসিয়াছে। হামি কলিকাতায় তোমার বাড়ী গিয়াছিল, শুনিল তুমি এখানে অসিয়াছে। তুমি হামার শেষ চিঠি পায় নাই ?"

"পেয়েছি ত, দুখানাই পেয়েছি—কিন্তু কবে আপনি আস্‌বেন তা ত লেখেন নি।"

"আজ আসিয়াছে। হামি কাল গিয়া তোমার সহিত দেখা করিবে। কখন হামি আসিবে?"

"যখন আপনার সুবিধা।"

"দুইটার সময় হামি আসিবে?"

"তাই আসবেন।"

"উটম্। গুড্ নাইট।"—বলিয়া হোর্ম্মসজী সাহেব রেবতীর সহিত করমর্দ্দন করিয়া প্রস্থান করিলেন।

বিপিন বাবু জিজ্ঞাসা করিলেন, "লোকটি কে, বৌদি?"

রেবতী কি যেন ভাবিতেছিল। বলিল, "উনি? ওঃ—উনি আমার একজন বন্ধু—মিষ্টার হোর্ম্মসজী মানেকজী পেটিট।"

"তা তো শুন্‌লাম। কি সূত্রে আলাপ, কোথায় থাকেন উনি, এই সব জানতে চাচ্চি আর কি!"

রেবতী বলিল, "উনি বোম্বাইয়ের একজন বড় ব্যবসায়ী। কোটি-পতি বল্লেই চলে। বিলাতেও ওঁর আপিস আছে। মাঝে মাঝে কলকাতায় আসেন। আমার অভিনয় দেখতে খুব ভালবাসেন। বাঙ্গলা লিখতে পড়তে পারেন না, কিন্তু কথা বোঝেন।"

বিপিন বাবু কেবলমাত্র বলিলেন, "ওঃ।"—রেবতীর এই নূতন বন্ধুটিকে, তাঁহার বেশ ভাল লাগিল না।

প্রায় নীরবেই, দুই জনে উৎরাই নামিতে নামিতে, অবশেষে ল্যান্সি কটেজের দ্বারে আসিয়া পৌঁছিলেন। "আচ্ছা, এখন তা

হলে আসি বৌদি!"—বলিয়া বিপিন বাবু বিদায় গ্রহণ করিলেন।

স্যানিটেরিয়মে ফিরিতে ফিরিতে তিনি মনে মনে ভাবিতে লাগিলেন,—কে এই ব্যক্তি? কি সম্বন্ধ ইহার, রেবতীর সহিত? অনেকদিন বোধ হয় কলিকাতায় ছিল না, বোম্বাই হইতে ফিরিয়া তাড়াতাড়ি অমনি রেবতীর গৃহে গিয়াছে তাহার সহিত সাক্ষাৎ করিতে। রেবতী দার্জ্জিলিঙে আছে শুনিয়া, এখানে ছুটিয়া আসিয়াছে —রেবতী বলিল, 'আমার অভিনয় দেখতে ভালবাসেন।' শুধু কি অভিনয় দেখিতেই? কিন্তু এদিকে ত বুড়া মানুষ বলিলেই হয়। ব্যাপার খানা কি?

আর একটা বিষয় বিপিন বাবুর মনে হইল—আজ বেলা সাড়ে তিনটায় তিনি রেবতীর গৃহে আসিয়াছেন, পার্শী সাহেবের সহিত সাক্ষাৎ হওয়া পর্য্যন্ত প্রায় আড়াই ঘণ্টা কাল উভয়ে একত্র রহিয়াছেন, রেবতী এই সময়ের মধ্যে কত কথা কহিয়াছে, কিন্তু পার্শী সাহেবের পত্র পাওয়া অথবা তাহার আগমন বিষয়ে সে ত একটি কথাও বলে নাই?—ইহার কারণ কি?

হোর্ম্মসজী সাহেবের সহিত সাক্ষাৎ হইবার পর হইতে, বাসায় ফেরা পর্য্যন্ত, রেবতী হঠাৎ অমন গম্ভীর ভাবই বা ধারণ করিল কেন? মুখে একটি কথা নাই—এমন কি অন্য দিন বিদায়কালে রেবতী "কাল কখন আসছ?"—এই ধরণের একটা প্রশ্ন জিজ্ঞাসা করে,—আজ আর তাহা করিল না, নীরবেই নিজ গৃহে প্রবেশ করিল। আমার সামনে পার্শী সাহেবের সহিত দেখা হইয়া যাওয়াটা উহার

বোধ হয় পছন্দসই হয় নাই বলিয়া—না, অন্য কোনও কারণ আছে ?

এই প্রকার নানা কথা চিন্তা করিতে করিতে বিপিন বাবু স্যানিটেরিয়মে গিয়া পৌঁছিলেন।

পরদিন একটু দেরী করিয়াই,—প্রায় পাঁচটা তখন,—বিপিন বাবু রেবতীর গৃহে উপস্থিত হইয়া শুনিলেন,—সে পাকশালায় আছে। বিপিন বাবু ড্রয়িং রুমে বসিলেন, কাঞ্চি ভৃত্য গিয়া রেবতীকে ডাকিয়া আনিল। বিপিন বাবু বলিলেন, "এমন অসময়ে রান্নাঘরে যে বৌদি ?"

রেবতী বসিয়া বলিল, "আমার সেই পার্শী বন্ধুটি,—মিষ্টার হোর্মসজী—আজ তিনি বেলা ছুটোর সময় এসেছিলেন, এই ত কতক্ষণ হল চা খেয়ে চলে গেলেন। আজ রাত্রে তাঁকে খাবার নেমন্তন্ন করেছি,—তাই কি কি রান্নাটান্না হবে, বাবুর্চির সঙ্গে পরামর্শ করছিলাম। কাঞ্চি ওর আলাপী একজন ভাল বাবুর্চিকে নিয়ে এসেছে কি না।"

বিপিন বাবু মনে মনে বলিলেন, "ইস্, ঘনিষ্ঠতা যে খুব দেখছি ! —মুখে বলিলেন, "ওঁর সঙ্গে তোমার কতদিনের আলাপ, বৌদি ?"

রেবতী বলিল, "তা, বছর ছুই হবে বৈকি।"

"কোথায় উঠেছেন উনি এখানে ?"

"ম্যাডানের হোটেলে।"

"মেম টেম সবসুদ্ধ এসেছেন, না একলা ?"

"পোড়া কপাল আর কি! মেম কোথা, ওর কি মেম আছে? মরে গেছে।"

সৌদামিনী চা লইয়া প্রবেশ করিল। চা ঢালিতে ঢালিতে রেবতী বলিল, "খান কতক ফাউল-কাটলেট তৈরি করেছে—এখনও ভাজা হয়নি অবশ্য। খান দুই ভেজে এনে দেবে, খাবে ঠাকুরপো চায়ের সঙ্গে?"

বিপিন বাবু বলিলেন, "না বউদি, মাপ করতে হবে। এ সময় কিছু খাওয়া আমার অভ্যেস নেই।"—মনে মনে বলিলেন, "ডিনারে আমাকে শুদ্ধ নিমন্ত্রণ করতে বাধাটা ছিল কি? প্রেম-চর্চ্চার অসুবিধে হত বোধ হয়?"

চা পান শেষ করিয়া বিপিন বাবু বলিলেন, "আজ কি তুমি বেড়াতে বেরুবার সময় পাবে বৌদি?"

রেবতী বলিল, "হ্যাঁ, আজকে সময় করা একটু শক্ত বটে।"

"আচ্ছা—আমি তা হলে উঠি এখন।"

"উঠবে ঠাকুরপো?—আচ্ছা এস।"

বিপিন বাবু বিদায় গ্রহণ করিলেন।

পথে যাইতে যাইতে আপন মনে বলিতে লাগিলেন, "প্রথমে ভেবেছিলাম, তুমি বুঝি একটু অন্য রকম—দল ছাড়া। কিন্তু যে ব্যাপার দেখছি—তোমাদের সকলে যা, তুমিও তাই। বিপিন শর্ম্মা আর তোমার বৌদি ব'লে ডাকছে না এটা স্থির। হীরুদা অনুপস্থিত, খুব সুবিধেটাও হয়ে গেছে। ধুত্তোর জাতের মুখে আগুন! নইলে আর শাস্ত্রে বলেছে—বেশ্যা শ্মশান-কুসুমা ইব বর্জ্জনীয়া!

## ত্রিচত্বারিংশ পরিচ্ছেদ

### মাতৃ-বিয়োগ

রেবতীর নিকট হীরালালের সেই যে পত্র আসিয়াছিল, তার পর এ পাঁচ দিন আর কোনও পত্র আসে নাই—বিপিন বাবুর নিকটও না, রেবতীর নিকটও না। ষষ্ঠ দিনে, স্যানিটেরিয়মে বসিয়া বিপিন বাবু হীরালালের পত্র পাইলেন। সে মাতৃহীন হইয়াছে। লিখিয়াছে—

"রেবতীকে স্বতন্ত্র পত্র লিখতে পারলাম না। তুমি গিয়ে তাকে খবরটা দিও। আর একটা কথা,—আমি ত এখন একমাস এখানে আবদ্ধ। অবশ্য, ছুটির মধ্যেই শ্রাদ্ধ শান্তি সমস্তই শেষ হয়ে যাবে। কিন্তু তুমি কি ভাই অতদিন সেখানে তাকে আগ্‌লে থাকতে পারবে? যদি না পার, কি উপায় হবে তার? তাকে কি কলকাতায় এনে রেখে আস্‌বে? আমি ত ভেবে কিছুই ঠিক করতে পারছিনে—মাথারই কি ঠিক আছে ছাই! যা হোক, তার সঙ্গে পরামর্শ ক'রে যে রকম ব্যবস্থা স্থির কর, আমায় জানিও। শ্রাদ্ধের সময় কিন্তু ভাই তুমি এখানে উপস্থিত না থাকলে আমি হাতে পায়ে বল পাব না। এ বিপদে আমার বল বুদ্ধি ভরসা সমস্তই তুমি।"

পত্রখানি পাঠ করিয়া বিপিন বাবুর চক্ষু সজল হইয়া আসিল। এই বৃদ্ধা বাল্যাবধি তাঁহাকে পুত্রবৎ স্নেহ করিতেন। হীরালাল

যে এ সময়ে তাঁহার মৃত্যুশয্যার পার্শ্বে উপস্থিত ছিল, ইহাই কথঞ্চিৎ সান্ত্বনা।

পত্রখানি পকেটে লইয়া, বেলা চারিটার সময় বিপিন বাবু প্যান্সি কটেজ অভিমুখে যাত্রা করিলেন। রেবতীর দেখা পাইলে হয়—কারণ, গত কল্য বিকালে গিয়া বিপিন বাবু শুনিয়াছিলেন, সে পার্শী সাহেবের হোটেলে চা-পানের নিমন্ত্রণ রক্ষা করিতে গিয়াছে।

যাহা হউক, রেবতী আজ বাড়ীতেই ছিল। বিপিন বাবুকে দেখিয়া বলিল, "এস ঠাকুরপো! মুখখানি অমন গম্ভীর কেন বল দেখি?"—বলিয়া একটু হাসিল। বিপিন বাবুর মনে হইল, উহার ভিতর যেন একটু শ্লেষ বা উপহাস লুক্কায়িত আছে।

বিবিন বাবু বলিলেন, "মুখ গম্ভীর হবার কারণ ঘটেছে বৈ কি! তীরুদার এই চিঠি এসেছে, দেখ।"—বলিয়া পত্রখানি তাহার হস্তে দিলেন।

রেবতী পত্রখানি পড়িয়া, উহা টেবিলের উপর রাখিয়া নীরবে নতনেত্রে বসিয়া রহিল। বিপিন বাবু দেখিলেন, তাহার চক্ষু দুইটি চকচক্ করিতেছে। ক্রমে দুই চারি ফোঁটা অশ্রুও তাহার গণ্ড বহিয়া ঝরিয়া পড়িল। বিপিন বাবু ইহা দেখিয়া একটু বিস্মিত হইলেন। মনে মনে বলিলেন, "বাঙ্গালীর মেয়েদের মনটা কি নরম!—হাজার নষ্ট দুষ্ট হোক্—মনটা কিন্তু নরমই থেকে যায় দেখছি।"

সৌদামিনী চা দিয়া গেল। চা-পান করিতে করিতে রেবতী হীরালালের সাংসারিক বিষয় সম্বন্ধে আবার নানারূপ প্রশ্ন করিতে লাগিল। বলিল, "এ সময় তুমি সেখানে থাক্‌লেই ভাল হ'ত ঠাকুরপো! তুমি কাছে থাকলে তবু তিনি অনেকটা সান্ত্বনা পেতেন।"

বিপিন বাবু বলিলেন, "যাব আমি? গেলেই কিন্তু ভাল হয়। কিন্তু তোমাকে একলা ফেলে--"

রেবতী বলিল, "হোর্ম্মসজী এখন কিছু দিন এখানে থাকবেন বলেছেন। তিনি আমায় দেখতে শুনতে পারবেন।"

রেবতীর চোখে অশ্রু দেখিয়া এই মাত্র বিপিন বাবুর মনে তাহার প্রতি যে একটু শ্রদ্ধা ফিরিয়া আসিয়াছিল, এ কথায় তাহা আবার চলিয়া গেল। মনে মনে তিনি বলিলেন, "আমি একটা কণ্টক বৈ ত নয়—চ'লে গেলে তোমাদের বেশ সুবিধেটি হয় বৈ কি!"—প্রকাশ্যে বলিলেন, "তা তুমি যদি সে সাহস কর, তা হ'লে না হয় আমি এখন ফিরেই যাই। তার পর, শ্রাদ্ধ শান্তি হয়ে গেলে,—তখন—"

রেবতী বাধা দিয়া বলিল, "তখন তাকে পাঠিয়ে দিও। ছুটী ত এখনও প্রায় মাস দেড়েক রয়েছে।"

চা-পান শেষ করিয়া বিপিন বাবু বলিলেন, "বেড়াতে যাবে কি?"

রেবতী বলিল, "ঐ দুঃসংবাদটা শুনে আজ আর বেরুতে ইচ্ছে হচ্ছে না—বিশেষ হোর্ম্মসজীর আসবার কথা আছে।"

বিপিন বাবু মনে মনে বলিলেন, "আর দুঃসংবাদের দোহাই দেওয়া কেন?"—মুখে বলিলেন, "ওঃ—আচ্ছা, তা হ'লে উঠি। কাল কলকাতা মেলেই আমি রওনা হই। কি বল?"

"তা ছাড়া সুবিধে মত অন্য গাড়ী আর কৈ?"

বিপিন বাবু উঠিয়া দাঁড়াইয়া বলিলেন, "আচ্ছা, তা হ'লে এখন বিদায়। কাল সকালে আর দেখা করতে আসতে পারবো না—বাঁধা-ছঁদা করতে হবে ত!"

রেবতী বলিল, "বস ঠাকুরপো। হীরু বাবুর কিছু টাকা আমার কাছে রয়েছে। এনে দিই, নিয়ে যাও। এ অসময়ে তাঁর কাযে লাগবে।"—বলিয়া রেবতী দ্বিতলে গেল। এক তাড়া নোট হস্তে নামিয়া আসিয়া বলিল, "তাঁর আগেকার চল্লিশ টাকা আমার কাছে ছিল, আর পর্শু তাঁর মাইনের পঞ্চাশ টাকা কলকাতা থেকে মণি-অর্ডারে এসেছে। এই নব্বুই টাকা।"

নোট কয়খানা পকেটে ফেলিয়া, রেবতীকে নমস্কার করিয়া বিপিন বাবু প্রস্থান করিলেন।

## চতুশ্চত্বারিংশ পরিচ্ছেদ

### বন্দী ও শৃঙ্খল

ষ্টেশনে পাল্কী পাঠাইবার জন্য বিপিন বাবু বাড়ীতে টেলিগ্রাম করিয়া দিয়াছিলেন, বিকালে ৫টার মধ্যেই তিনি বাড়ী আসিয়া পৌঁছিলেন। মুখ-হাত ধুইয়া, চা পান করিয়া অন্দরমহলে বিশ্রাম করিতেছিলেন, সুহাস আসিয়া তাঁহার কাছে বসিল। বলিল, "কি গো, দার্জ্জিলিঙের খবর কি বল দেখি? শ্বাশুড়ী মরার খবর পেয়ে রেবতীসুন্দরী হবিষ্যি-টবিষ্যি করছেন ত?"

বিপিন বাবু বলিলেন, "হ্যাঁ, ফাউল-কাটলেট খেয়ে হবিষ্যি করছেন—রেবতীসুন্দরী সম্বন্ধে খুব জবর খবর আছে গো!"

"কি রকম?"

বিপিন বাবু তখন একে একে পার্শী সাহেবের-ঘটিত সকল কথাই স্ত্রীকে বলিলেন। শেষে বলিলেন, "আমার ত বোধ হয় হীরুদার ঘাড় থেকে পেত্নী এবার নামলো।"

সুহাস বলিল, "তোমার মুখে ফুল-চন্দন পড়ুক—তাই যেন হয়। কিন্তু সুরো দিদির এমন কপাল-জোর কি হবে?—সে পার্শী সাহেব বলছ, বুড়ো মানুষ। তুমি যেটুকু দেখেছ, বা রেবতীর মুখে শুনেছ, তা থেকে ওদের সম্পর্কটা যে দুষ্য, তাই বা কেমন ক'রে বল?—ওরা ত পর্দ্দানসীন মেয়ে নয়, সম্পর্কটা সাধারণ বন্ধুত্বমাত্রও হ'তে পারে ত?"

বিপিন বাবু বলিলেন, "সাধারণ কোথা? এ যে অসাধারণ বন্ধুত্ব, গিন্নি!—মেয়ে পুরুষে শুধু শুধু ওরকম বন্ধুত্ব হয় না গো! বোম্বাই থেকে এসেই অমনি রেবতীর খোঁজে তার বাড়ী যাওয়া, রেবতী দার্জ্জিলিঙে গিয়েছে শুনে অমনি দার্জ্জিলিঙে ছুটে আসা, নিমন্ত্রণ আমন্ত্রণ—এ সব কি?"

সুহাস বলিল, "হীরুদাকে তুমি এ সব কথা বল্‌বে ত?"

"তাই ভাবছি। কি করা যায় বল দেখি? হয়ত হীরুদা সন্দেহ করবে যে তার মন ভাঙ্গাবার জন্যেই আমি রেবতীর নামে এই সব বানিয়ে বলছি।"

সুহাস বলিল, "এখন আপাততঃ চেপে যাওয়াই ভাল। সুবিধের মধ্যে এক মাস এখন দুজনে দেখা-সাক্ষাৎ হবে না। দেখ না, তার মধ্যে কোথাকার জল কোথায় গিয়ে দাঁড়ায়।"

"ঠিক বলেছ। এই জন্যেই কবি বলেছেন, গৃহিণী সচিবঃ সখী মিথঃ।"—বলিয়া বিপিন বাবু তাঁর গৃহিণীকে সখী-ভাবে একটু আদর করিলেন।

সুহাস উঠিয়া বাহিরে যাইতে উদ্যত হইল। বিপিন বাবু তাহার অঞ্চল চাপিয়া ধরিয়া বলিলেন, "কি সখী, পালাও কোথা?"

সুহাস বলিল, "সখা যে সারাদিনের উপবাসী। রান্না হ'ল কি না দেখতে যাচ্ছি।"—বলিয়া সে চলিয়া গেল।

বিপিন বাবু মনে মনে বলিলেন, "শুধু গৃহিণী সচিব সখী ও প্রিয়শিষ্যা নয়—সেবিকাও—অন্ততঃ বাঙ্গালীর ঘরে। আজ-

কাল ত শুনি কালিদাস বাঙ্গালী ছিলেন, ওটুকুও যোগ ক'রে দেওয়া তাঁর উচিত ছিল।

পরদিন প্রাতে বিপিন বাবু উঠিয়া চা পান করিতেছেন, এমন সময় সংবাদ পাইলেন, হীরালাল আসিয়াছে। বিপিন বাবু ভৃত্যকে বলিলেন, "বসাও গে, আমি এখনই আসছি।"

বিপিন বাবু বাহিরে গিয়া দেখিলেন, গলায় কাচা হীরালাল তাঁহার বৈঠকখানায় একটা চেয়ারের উপর কম্বল আসন বিছাইয়া বসিয়া আছে। বলিলেন, "এই যে, হীরুদা নিজেই এসে হাজির। আমি এখনই তোমাদের বাড়ী যাচ্ছিলাম যে!"

বিপিন বাবুকে দেখামাত্র হীরালালের চোখ দিয়া ঝর্ ঝর্ করিয়া জল পড়িতে লাগিল। বিপিন বাবু তাহার কাছে ঘেঁসিয়া বসিয়া, তাহার পৃষ্ঠে হাত রাখিয়া, ধরা গলায় বলিতে লাগিলেন, "কেঁদ না, কেঁদ না। ভাই, চুপ কর। তিনি পুণ্যবতী, তোমাদের রেখে স্বর্গে গেছেন, তার জন্যে কান্না কিসের?"

কিছুক্ষণ পরে হীরালাল একটু সামলাইয়া লইল। চোখ মুছিয়া ধরা গলায় বলিল, "শুনলাম, কাল বিকেলেই না কি বাড়ী এসেছ? কাল আমি শুনিনি, আজ সকালে মাত্র খবর পেলাম।"

বিপিন বাবু বলিলেন, "কি করি ভায়া, রেবতীই ত ঠেলে ঠুলে আমায় পাঠিয়ে দিলে। বল্লে, তুমি যাও, এ বিপদের সময় তুমি তার কাছে থাকলে, তবু সে অনেকটা সান্ত্বনা পাবে। তাই চ'লে আসতে হ'ল। কেন, রেবতী কি তোমায় চিঠিতে কিছু লেখেনি?"

"না, আমি এসে অবধি তার ত মোটে একখানি চিঠি পেয়েছি।—তা-ও মা যখন বেঁচে ছিলেন। তুমি যে চ'লে এলে, সে বেচারী—"

বিপিন বাবু বাধা দিয়া বলিলেন, "তাকে দেখবার শোনবার লোক এখন হয়েছে সেখানে এক জন। নইলে কি আর এ ভাবে তাকে ফেলে আসি?"

"কে লোক?"

"এক পার্শী ভদ্রলোক, রেবতীর বন্ধু, তিনি দার্জ্জিলিঙে গিয়েছেন। এখন কিছু দিন সেখানে থাকবেন। রোজই প্রায় রেবতীর সঙ্গে দেখা করতে আসেন, তাকে বেড়াতেও নিয়ে যান। তাই রেবতী নিজেই বলে, উনি ত রয়েছেন, আমায় দেখছেন শুনছেন, এখন তুমি স্বচ্ছন্দে চ'লে যেতে পার।"

এটুকু বলিতেই হইল, নচেৎ রেবতীকে একাকিনী ফেলিয়া আসার কৈফিয়ৎ কি? এ সম্ভাবনা বলা কিন্তু গত রাত্রে স্ত্রীর সহিত পরামর্শ কালে দুই জনের কাহারও মাথায় আসে নাই।

কিন্তু হীরালাল ছাড়িবে কেন? এই সংবাদ প্রাপ্তি মাত্র তাহার ভ্রূ কুঞ্চিত হইয়া উঠিল। সে বলিল, "পার্শী ভদ্রলোক, রেবতীর বন্ধু? কৈ, তার মুখে কোনও দিন ত কোনও পার্শীর কথা শুনিনি। নাম কি সে পার্শীর।"

"মিষ্টার হোর্ম্মসজী মানেকজী পেটিট। রেবতীর মুখেই শুনেছি —আমার সঙ্গে আলাপ হয় নি।—তবে চোখে তাকে দেখেছি বটে।"

"বয়স কত তার ?"

"বয়স ? এই বছর পঞ্চান্ন ছাপ্পান্ন হবে।"

বয়স শুনিয়া হীরালালের মুখের সংশয় ও অপ্রসন্নতার ভাব কিঞ্চিৎ লঘু হইল। বিপিন বাবু ইহা লক্ষ্য করিয়া মনে মনে হাসিলেন।

তার পর হীরালাল একটি একটি করিয়া প্রশ্ন করিতে লাগিল। উকীলে যেন সাক্ষীকে জেরা করিতেছে। উত্তরে, বিপিন বাবু ঘটনা-বিষয়ক কোনও কথা লুকাইলেন না, যাহা কিছু নিজে দেখিয়াছিলেন বা রেবতীর মুখে শুনিয়াছিলেন, সমস্তই বলিলেন। তবে নিজের কোনও মন্তব্য বা অনুমান তাহার সহিত যোগ করিলেন না।

হীরালাল খানিকক্ষণ স্তব্ধ হইয়া বসিয়া রহিল। শেষে বলিল, "দেখ আমি আসবার আগের দিন রেবতী কৃষ্ণকান্তের উইল কোট করে বলেছিল—অদর্শনে কত বিষময় ফল ফলে।—তাই ফ'লে গেল নাকি ?"

বিপিন বাবু মনে মনে বলিলেন, "রোগ বিশেষে, বিষই অমৃতের কায করে।" মুখে বলিলেন, "কেন, তুমি কি মন্দ কিছু সন্দেহ কর নাকি হীরুদা ?"

হীরালাল বলিল, "তুমি কি কর না ?"

বিপিন বাবু বলিলেন, "না নাঃ—সে একজন বুড়ো মানুষ !"

"তার মেম ম'রে গেছে বলছ !"

"তাতে কি হয়েছে ? মেম না থাকলেই যে মানুষ ও কায

করে, আর মেম থাকলেই যে করে না, এমন কিছু লেখাপড়া আছে কি? তোমার ত মেম ছিল।"

হীরালাল বলিল, "না ভাই, তুমি যাই বল আর যাই কও, আমার কিন্তু ভাল মনে হচ্ছে না। আচ্ছা, যে রাত্রে সেই দুর্ম্মুষজী না হোর্ম্মস্‌জী কি নাম বল্লে, তাকে খেতে নেমন্তন্ন করেছিল, সে রাত্রে তোমাকেও নেমন্তন্ন করতে কি বাধা ছিল তার, শুনি?—আর তোমাকে তাড়াতাড়ি ক'রে বাড়ী পাঠিয়ে দেওয়া, কি শুধু আমাকে সান্ত্বনা দেবার জন্যেই? তার পর দেখ, চিঠিপত্রই বা সে বন্ধ করেছে কেন?"

বিপিন বাবু বলিলেন, "কি জানি ভাই, আমার কোন বুদ্ধি খেলে না।"

হীরালাল বলিল, "নাঃ—তুমি কচি খোকাটি কি না!"

বিপিন বাবু হাসিয়া বলিলে "তোমার তুলনায় অন্ততঃ এ সব বিষয়ে আমি কচি খোকাটি বৈকি। ভাল কথা। রেবতীর কাছে তোমার কিছু টাকা ছিল?"

"ছিল বোধ হচ্চে।"

"কত টাকা?"

"অত হিসেব আমার মনে নেই। কেন?"

"আমার হাতে তোমার নব্বুইটি টাকা পাঠিয়ে দিয়েছে। বলেছে আগেকার তোমার চল্লিশ টাকা তার কাছে ছিল, আর মাইনের পঞ্চাশ টাকা কলকাতা থেকে এসেছে। বোস ভাই টাকাটা এনে দিই।"—বলিয়া বিপিন বাবু উঠিয়া গিয়া

অন্তঃপুর হইতে নোটগুলি লইয়া আসিয়া হীরালালের হাতে দিলেন।

তার পর বিপিন বাবুর প্রশ্নে জননীর পীড়া, চিকিৎসা, শেষ অবস্থা ও সৎকার সম্বন্ধে সকল কথা হীরালাল তাঁহাকে জানাইল। ঘণ্টাখানেক পরে হীরালাল বাড়ী গেল।

দেখিতে দেখিতে শ্রাদ্ধের দিন আসিয়া পড়িল। বিশেষ কিছু ঘটাপটা হইল না—তথাপি হীরালাল বিপিন বাবুর কাছে কিঞ্চিৎ ঋণগ্রস্ত হইল।

শ্রাদ্ধের পরদিন হীরালাল রেবতীর একখানি ক্ষুদ্র পত্র পাইল। তাহাতেও লেখা ছিল—

"ভাই স্রোতের ফুল,

দার্জ্জিলিঙে আমার শরীর ভাল হইল না, তাই বোম্বাই চলিলাম। কিছু দিন পরে বিলাত যাইবার সম্ভাবনাও আছে। থিয়েটরের কর্ম্মে ইস্তফা দিয়াছি। কলিকাতায় আর ফিরিবার ইচ্ছা নাই। যে স্রোতে এবার ভাসিলাম, ইহজীবনে আর তোমার সহিত সাক্ষাতের সম্ভাবনা নাই। অতএব চিরবিদায়। ইতি

স্রোতের ফুল।"

এই পত্র যখন আসিল, তখন অপরাহ্ণকাল,—জ্ঞাতিভোজন-সমাধা করিয়া, হীরালাল একটু বিশ্রাম করিতেছিল। পত্রখানি পড়িয়া উহা বালিসের তলায় রাখিয়া, আবার চক্ষু মুদিল। কিন্তু ঘুমাইতে পারিল না।

খানিকক্ষণ ছটফট করিয়া হীরালাল উঠিল। বিপিন বাবুর বাড়ী গিয়া পত্রখানি তাঁহাকে দেখাইয়া বলিল,—"তুমি যে বল্‌তে না—না—সে সব কিছু নয়—এখন বুঝলে ত, আমি যা ভেবে-ছিলাম, তাই ঠিক কি না? টাকার লোভ সামলাতে না পেরে শেষে সেই দুর্ম্মুখজীর সঙ্গে ভেসে পড়েছে।"

বিপিন বাবু বলিলেন, "তাই ত হে!"—তিনিও নিজেই যে গোড়া হইতে রেবতীকে সন্দেহ করিয়াছিলেন, এ কথা আজিও প্রকাশ করিলেন না। গম্ভীর হইয়া বসিয়া রহিলেন।

কিয়ৎক্ষণ অপেক্ষা করিয়া হীরালাল বলিল, "কি ভাবছ? মনে করছ বোধ হয়, আমার বুকে দাউ দাউ ক'রে আগুন জ্ব'লে উঠেছে?—কিছু না। বরং রেবতীকে আমি ধন্যবাদ দিচ্চি, তার কৃপায় একটা বিষয়ে আমার বিলক্ষণ রকম শিক্ষা হ'য়ে গেল।"

বিপিন বাবু বলিলেন, "রবি বাবুর একটা লাইন খালি মনে পড়ছে—'শৃঙ্খল, বন্দীরে ছাড়ি আপনি পলা'য়ে গেছে,' দেখ, ঠিক তাই নয়? কিন্তু একটা কথা বলি ভাই, ভবিষ্যতে যদি আর কারু সঙ্গে প্রেম-ট্রেম কর, আমাকে আর তার কাছে নিয়ে যেও না,—আমি তাকে বৌদি ব'লে ডাকতেও পারবো না।"

হীরালাল বলিল, "আবার ন্যাড়া বেলতলায় যায়?"

"বউদিদিকে এ চিঠি দেখিয়েছ?"

"না, দেখাই নি।"

"যাও, দেখাও গে। এতদিন না হয় তাঁকে এড়িয়ে চলতে পেরে-

ছিলে, আজ ত পারবে না। নিয়মভঙ্গের রাতে স্বামি-স্ত্রীতে এক সঙ্গে থাকতে হয় জান ত ?"

হীরালাল একটি দীর্ঘনিশ্বাস ফেলিয়া বলিল, "দেখিয়েই বা ফল কি হবে ? এ ঘটনার পর, আর কি আমি তার মনে—" এই পর্য্যন্ত বলিয়া, হীরালাল আর বলিতে পারিল না। মুখ নত করিয়া বসিয়া রহিল।

বিপিন বাবু বলিলেন, "কোনও চিন্তা নেই, ভায়া। তোমার বউ হিঁদুর মেয়ে,—আর, ইব্‌সেনও পড়েনি। সময়ে এ ভাঙ্গা বেমালুম যোড়া লেগে যাবে দেখো।"

দুই দিন পরে, হীরালাল আবার বিপিন বাবুর নিকট আসিয়া বলিল, "এক হপ্তা পরে ত আমার ছুটি ফুরচ্চে। খুড়ীমারা বলছেন, বউকে কলকাতায় নিয়ে গিয়ে রাখতে।"

বিপিন বাবু হাসিয়া বলিলেন, "তোমাকে বিনা অভিভাবকে আবার ছেড়ে দিতে তাঁরা ভয় পাচ্ছেন বোধ হয় ?"

"তাই হবে। কিন্তু একশোটি টাকার উপর ভরসা ক'রে কলকাতায় পরিবার নিয়ে থাকা কি চল্‌বে ?"

বিপিন বাবু বলিলেন, "কেন চলবে না, খুব চলবে। তবে, একটা গোটা বাড়ী নিয়ে, নবাবী ষ্টাইলে চলবে না বটে। গোটা পনর কি কুড়ি টাকাতে, গেরস্থ বাড়ীতে একটা ঘর একটা রান্না ঘর ভাড়া পাবে এখন। আর, তোমরা স্বামি-স্ত্রী দুটি প্রাণী, একটি বাচ্ছা—কতই খাবে ? না হয় চল্লিশ টাকা খাও—মেয়ের দুধটুধ শুদ্ধ। খুব চলবে। এ ভাল পরামর্শই খুড়ীমারা দিয়েছেন।"

"তাঁরা বলেছেন, মাসে তুমি আমাদের দশটা ক'রে টাকা পাঠিয়ে দিও, তা হলেই আমাদের বেশ চ'লে যাবে। পারব ?"

"খুব পারবে। দেখ, কাল কি পরশু আমায় কলকাতায় যেতে হচ্চে—একটা মোকদ্দমা সম্বন্ধে উকীলদের পরামর্শ নিতে হবে। যদি বল ত আমি তোমার জন্যে ঘর ঠিক ক'রে, তোমায় খবর দেবো,—তুমি এখান থেকে সস্ত্রীক রওয়ানা হয়ে গিয়ে সেখানে উঠবে। কি বল ?"

"তা হলে ত বেঁচে যাই, ভাই।"

যথা-পরামর্শ কার্য্য হইল। কলিকাতায় গিয়া বিপিন বাবু বড় রাস্তার ধারে ধারে ট্রাম-পোষ্টে হস্তলিখিত বিজ্ঞাপন দেখিয়া, কয়েকটা বাড়ীতে গিয়া ঘর দেখিলেন। একটি ঘর তাঁহার বেশ পছন্দ হইল। বাড়ীটি নিতান্ত গলির মধ্যে নহে। দ্বিতলে, দক্ষিণ খোলা, বেশ আলো বাতাস আছে, ঘরখানিও সুপরিসর—ছাদে রান্না ঘর, মাসিক ভাড়া ১৭৲ মাত্র।

যথাদিনে হীরালাল স্ত্রী ও কন্যাকে লইয়া হাওড়া ষ্টেশনে নামিল। বিপিন বাবু প্ল্যাটফর্ম্মে উপস্থিত ছিলেন। হীরালালকে সপরিবারে একটা ট্যাক্সিতে উঠাইয়া, নিজে অন্য ট্যাক্সিতে উঠিয়া পথ প্রদর্শন করিলেন। হীরালালকে প্রতিষ্ঠিত করিয়া দিয়া, দুই দিন পরে তিনি দেশে ফিরিয়া গেলেন।

## পঞ্চচত্বারিংশ পরিচ্ছেদ

### নূতন ব্যাখ্যা

তিনটি বৎসর কাটিয়া গিয়াছে। হীরালাল সেই থিয়েটারেই কর্ম্ম করিতেছে এবং সেই বাড়ীর সেই ঘরেই বাস করিতেছে। গত বৎসর পূজার পর হইতে তাহার কুড়িটি টাকা বেতন বৃদ্ধি হইয়াছে।

একদিন দ্বিপ্রহরে হীরালাল আহারান্তে শয়নের উদ্যোগ করিতেছে, এমন সময় দরজার কড়া নাড়িতে নাড়িতে কে হাঁকিল—"হীরালাল বাবু—হীরালাল বাবু—বাড়ী আছেন?"

হীরালাল জানালার নিকট দাঁড়াইয়া জিজ্ঞাসা করিল, "কে?"

"রেজেষ্ট্রী আছে?"

"ওঃ, পিয়ন?—দাঁড়াও আসছি।"—বলিয়া হীরালাল নামিয়া গেল।

ডাকওয়ালা তাহার হাতে দিল, এক শত টাকার জন্য ইনসিওর করা, একটি বড় লেফাফা। কোণে লেখা আছে, "ফ্রম রেবতীসুন্দরী দাসী, ফ্ল্যাট নং ৩, সীতারাম বিল্ডিংস, নেপিয়ার রোড, বম্বে।"—প্রথমতঃ পত্রখানি বিপিন বাবুর কেয়ারে মাধবপুর গ্রামের ঠিকানায় গিয়াছিল, সে ঠিকানা কাটা এবং বিপিন বাবুর হস্তাক্ষরে বর্ত্তমান ঠিকানাটি লিখিত রহিয়াছে।

নাম দেখিয়া হীরালালের দেহ শিহরিয়া উঠিল। ব্যাপার কি?—এতদিন পরে?

কোনও মতে রসিদে সহি দিয়া পত্রখানি হস্তে হীরালাল নিজ-কক্ষে ফিরিয়া আসিল। কন্যা বিছানায় ঘুমাইতেছে,—সুরবালা তখনও ছাদে, আহার সারিয়া, রান্নাঘরের কায শেষ করিতেছিল।

কাঁচি দিয়া খাম কাটিয়া ভিতরের কাগজগুলি বাহির করিয়া হীরালাল দেখিল, রেজেষ্ট্রী আপিসের মোহরাদিযুক্ত একখানি দলিল, তাহার নামে বারো হাজার দুই শত বিয়াল্লিশ টাকার একখানি চেক, এবং একখানি ইংরাজী ও একখানি বাঙ্গালা চিঠি। শেষের খানি রেবতীর হস্তাক্ষরে। উইলখানি সংক্ষিপ্ত। তাহাতে লেখা আছে, কলিকাতা জয়মিত্রের লেনে আমার নিজ দ্বিতল বাড়ী, মায় সমস্ত আসবাব, মাধবপুরনিবাসী শ্রীযুক্ত হীরালাল বসু মহাশয়কে আমি দান করিলাম। বোম্বাই সহরে সীতারাম বিল্ডিংসে আমার ফ্ল্যাটের আসবাব পত্র এবং আমার সমস্ত অলঙ্কারও আমি উক্ত হীরালাল বাবুকে দান করিলাম এবং আমার এটর্ণিগণের প্রতি উপদেশ দিয়া গেলাম, সে সমস্ত বিক্রয় করিয়া, খরচ বাদে টাকা তিনি হীরালাল বাবুকে পাঠাইয়া দিবেন।" সমস্ত সম্পত্তির মায় অলঙ্কারগুলির তফসিলও উইলের শেষে লিখিত রহিয়াছে।

সঙ্গের পত্রখানি এইরূপ :—

"প্রিয়তম,

তোমায় এ সম্ভাষণ করিতে আর আমার কোনও বাধা নাই—কারণ, এ পত্র যখন তুমি পড়িবে, আমি তখন ইহ জগৎ হইতে বিদায় গ্রহণ করিয়াছি, আমার নশ্বর দেহের ভস্মাবশেষ আরব্য-সাগরের লবণাম্বুর সহিত মিশ্রিত হইয়াছে। এই পত্রখানি আমার

এটর্ণিগণের আপিসে জমা থাকিবে এবং আমার অন্ত্যেষ্টিক্রিয়া শেষ হইলে উহা ডাকে দেওয়া হইবে, এইরূপ ব্যবস্থা করিয়াছি।

তোমার জননী দেবীর স্বর্গারোহণের পর বিপিন বাবু দার্জ্জিলিঙ হইতে ফিরিয়া গিয়া আমার সম্বন্ধে যে সব খবর তোমায় দিয়া থাকিবেন, এবং শেষ পত্রে আমি তোমায় যাহা লিখিয়াছিলাম, তাহা হইতে তুমি অবশ্যই স্থির করিয়াছিলে যে, আমি তোমার প্রতি বিশ্বাসঘাতকতা করিয়াছি। না প্রিয়তম, না হৃদয়েশ্বর, আমি তাহা করি নাই। সতীর পতি সতীকে ফিরাইয়া দিয়া আসিয়া এ তিন বৎসরও আমি মনে প্রাণে তোমারই ছিলাম এবং জীবনের শেষ মুহূর্ত্ত পর্য্যন্ত আমি তাহাই থাকিব। সে মুহূর্ত্ত আসিতেও আর অধিক বিলম্ব নাই। গত বৎসর হইতে আমি ক্ষয়-রোগে আক্রান্ত হইয়াছি। যত দূর বুঝিতেছি, এ পৃথিবীতে আমার মেয়াদ এক মাসের মধ্যেই ফুরাইয়া যাইবে।

তোমার সহিত এ বঞ্চনা করিয়াছিলাম কেন—আমি মন্দ এ ভুল বিশ্বাস ইচ্ছা করিয়াই তোমার মনে জন্মাইয়া দিয়াছিলাম কেন,—তাহা কি খুলিয়া বলিবার প্রয়োজন আছে ?

মিষ্টার হোর্ম্মসজী এই বোম্বাই সহরে "ওরিয়েণ্টাল ফিল্ম সিণ্ডি-কেট" নামক বায়স্কোপের ছবি তোলার এক কারখানা স্থাপন করিয়াছিলেন। পূর্ব্বে থিয়েটরে আমার অভিনয় তিনি অনেকবার দেখিয়াছিলেন। আমি তাঁহার চলচ্চিত্রের কারখানায় চাকরী লইতে সম্মত আছি কি না, জানিবার জন্য কলিকাতায় আসিয়া,

আমার বাড়ী গিয়াছিলেন। সেখানে আমার ঠিকানা পাইয়া, আমায় যে পত্রখানি লিখিয়াছিলেন, তাহাও এই সঙ্গে তোমায় পাঠাইলাম। উত্তরে আমার সম্মতি তাঁহাকে আমি টেলিগ্রাম করিয়া জানাই। তার পর তিনি চুক্তিনামা লেখা-পড়া ও রেজেষ্ট্রী করিবার জন্য দার্জ্জিলিঙে আসেন। হোর্ম্মসজী সাহেব সচরাচর আমাকে কন্যা (বেটী) সম্বোধন করিতেন,—পত্রেও তাই করিয়াছিলেন, উহা দেখিলেই বুঝিতে পারিবে।

আশা করি, এখন তুমি বিশ্বাস করিবে, আমাকে যত মন্দ তুমি ভাবিয়াছিলে, তত মন্দ আমি নই।

সুরবলোকে আমার ভালবাসা দিও। খুকীকে আমার ভালবাসা দিও—তাহাকে এ জীবনে যে আমি কোলে করিতে পাইলাম না, তাহাকে চুমো খাইতে পাইলাম না, এ দুঃখ আমার রহিয়া গেল।

আমার যাহা কিছু ছিল, তোমায় দিয়া গেলাম। যদিও এখানে আমি উচ্চ বেতন পাইতাম, তথাপি নগদ বেশী রাখিতে পারি নাই—ব্যয় বিষয়ে আমি কিরূপ অসংযমী তাহা তুমি জান।

পরলোক কি সত্যই আছে? যদি থাকে, তবে সেখানেও তোমার এই দাসী তোমার প্রতীক্ষায় থাকিবে। ইতি—

জীবনে মরণে তোমারই—
শ্রীমতী রেবতীসুন্দরী দাসী।"

পর দিন সন্ধ্যাবেলাই বিপিনবাবু আসিয়া হাজির। হীরালাল

খন বাড়ীতেই ছিল। জিজ্ঞাসা করিল, "কি হে, এমন্ হঠাৎ যে!"

বিপিন বাবু বলিলেন, "ব্যাপার কি হে, রেবতীর কাছ থেকে রেজিষ্ট্রী চিঠি কি এল আবার? তাই জানবার জন্য এলাম—থাকতে পারলাম না।"

বিপিন বাবু চিঠি পড়িয়া কিয়ৎক্ষণ স্তব্ধ হইয়া বসিয়া রহিলেন। শেষে বলিলেন—"ওঃ, কি ভুলটাই আমি করেছিলাম হে! ত্রিয়াশ্চরিত্রং শ্লোকটার মানে এত দিন আমি বুঝে এসেছিলাম, স্ত্রীলোক যে কত মন্দ হতে পারে তা দেবতারাও জানেন না। এখন দেখছি, ভুল বুঝেছিলাম। স্ত্রীলোকে যে কত মন্দ হতে পারে, সেটাও যেমন দেবতাদের অজ্ঞাত, আবার তারা কত উঁচু হতে পারে তাও হৃদয়ঙ্গম করা তেমনিই তাঁদের অসাধ্য।"

হীরালাল বলিল, "হ্যাঁ, এই নূতন ব্যাখ্যাই ঠিক ব্যাখ্যা বোধ হয়—আমার মনে ত লাগছে।"

ইহার পরেও হীরালাল বৎসর খানেক কলিকাতায় রহিল।

বিপিন বাবুর পরামর্শ অনুসারে রেবতীর বাড়ীখানি হীরালাল ধীরে সুস্থে উপযুক্ত মূল্যে বিক্রয় করিল। বোম্বাইয়ের আসবাব ও অলঙ্কার বিক্রয়ের টাকা পূর্ব্বেই তাহার হস্তগত হইয়াছিল। সেই সব টাকায় এবং চেকের টাকায়, বিপিন বাবু তাহাকে একটি ক্ষুদ্র তালুক খরিদ করিয়া দিলেন। মাধবপুর হইতে অধিক দূরে নহে—আড়াই ক্রোশ মাত্র ব্যবধানে—সেই গ্রামের মালিক হইয়া, হীরালাল পৈতৃক ভিটায় বসবাস করিতে লাগিল। থিয়েটরের কর্ম্মে পূর্ব্বেই সে ইস্তফা দিয়াছিল।

'বিল্বমঙ্গল' ও 'তরুবালা'র রিহার্শাল তখন জোরে আরম্ভ হইল। প্রকাশ্য অভিনয়ের তিন দিন পূর্ব্বে বিপিনবাবু কলিকাতায় আসিয়া অমৃতলাল বসু মহাশয়ের সহিত সাক্ষাৎ করিয়া, তাঁহার পূর্ব্ব-প্রতিশ্রুতি স্মরণ করাইয়া দিলেন। বসু মহাশয়ও সানন্দে তাঁহার প্রতিশ্রুতি রক্ষা করিলেন,—বিপিন বাবুর সহিত মাধবপুরে গমন করিয়া, রিহার্শালে উপস্থিত থাকিয়া, নানা সদুপদেশে অভিনয়টি সর্ব্বাঙ্গ-সুন্দর করিয়া তুলিলেন। 'তরুবালা'য় হীরালালই 'অখিল' সাজিয়াছিল।

**সমাপ্ত**